## CLASS VIII

(i) Fuller knowledge of Sandhis; declensions; case-endings and their applicaion; cases; genders; conjugation in ten classes of verbs in all forms except lut (লুট্), lung (লুঙ্), lring (লৃঙ্), and ashirling (আশীর্লিঙ্); simple কৃৎপ্রত্যয় (তুম্, ক্ত্বাচ্, ল্যপ্, শতৃ and শানচ্); use of আত্মনেপদ; and পরস্মৈপদ; principles of কর্তৃবাচ্য, কর্মবাচ্য and ভাববাচ্য; elementary knowledge of সমাস and তদ্ধিত।

(ii) Construction of simple sentences illustrating these.

(ii) **Translation of passages** from the Sanskrit reader and of easy unseen passages into the Vernacular or into English; and also translation of simple passages from the Vernacular or English into Sanskrit.

# সূচী

## PART I—for CLASS VII

বিষয় পত্রাঙ্ক

## PART II—for CLASS VIII

সংস্কৃত ব্যাকরণের

# উপক্রমণিকা

প্রথম ভাগ—সপ্তম শ্রেণীর জন্য

**AN INTRODUCTION**

**TO**

# SANSKRIT GRAMMAR

AND

# COMPOSITION

**PART I—For Class VII**

## প্রথম পরিচ্ছেদ

### (১) বর্ণ-প্রকরণ

১। অ, আ, ক্, খ্, ইত্যাদি এক একটীকে বর্ণ ( Letter ) বলে। অ হইতে হ্ পর্য্যন্ত বর্ণসমষ্টিকে বর্ণমালা ( Alphabets ) বলে।

২। বর্ণ দুই প্রকার। স্বরবর্ণ ( Vowels ), ও ব্যঞ্জনবর্ণ ( Consonants ).

অ, আ, ই, ঈ, উ, ঊ, ঋ, ৠ, ঌ, এ, ঐ, ও, ঔ এই ত্রয়োদশটী স্বরবর্ণ। কোন কোন মতে ৡ (দীর্ঘ ঌ) স্বরবর্ণ মধ্যে গৃহীত হয়।

স্বরবর্ণ দুই ভাগে বিভক্ত—হ্রস্ব স্বর ও দীর্ঘ স্বর। অ, ই, উ, ঋ, ঌ এই পাঁচটী স্বর অল্প প্রযত্নে উচ্চারিত হয় বলিয়া এই পাঁচটীকে হ্রস্ব স্বর বলে।

আ, ঈ, ঊ, ৠ, এ, ঐ, ও, ঔ এই আটটী বর্ণের উচ্চারণ অপেক্ষাকৃত অধিক প্রযত্নসাপেক্ষ; তজ্জন্য ইহাদিগকে দীর্ঘ স্বর বলে।

স্বরবর্ণ সকল অন্যের সাহায্য ব্যতিরেকে উচ্চারিত হয়। ক্ হইতে হ্ পর্য্যন্ত বর্ণ সকল স্বরবর্ণের সাহায্য ব্যতীত উচ্চারিত হইতে পারে না। তজ্জন্য সাধারণতঃ ঐ সকল বর্ণের সহিত অকার যোগ করিয়া উচ্চারণ করা হইয়া থাকে। যথা—ক্+অ=ক, খ্+অ=খ ইত্যাদি।

৩। ক্ হইতে হ্ পর্য্যন্ত বর্ণগুলিকে ব্যঞ্জনবর্ণ বলে। যথা—
ক্ খ্ গ্ ঘ্ ঙ্; চ্ ছ্ জ্ ঝ্ ঞ্; ট্ ঠ্ ড্ ঢ্ ণ্; ত্ থ্ দ্ ধ্ ন্; প্ ফ্ ব্ ভ্ ম্। য্ র্ ল্ ব্। শ্ ষ্ স্ হ্।

'ং' ও 'ঃ' এই দুইটী বর্ণ সংস্কৃত বর্ণমালার মধ্যে গৃহীত হয় না। কারণ ন্ ও ম্-এর রূপান্তরে ং (অনুস্বার) এবং স্ ও র্-এর বিকৃতিবশে (বিসর্গ) ঃ উৎপন্ন হয়। বস্তুতঃ উক্ত বর্ণ দুইটী সংস্কৃত ভাষায় বহুল পরিমাণে ব্যবহৃত হয়।

য়, ড়, ঢ় এই তিনটী বর্ণ য, ড, ঢ এই তিনটী বর্ণের রূপান্তর মাত্র। শব্দের মধ্যে বা শেষে ব্যবহৃত হইলে উহাদের পূর্ব্বোক্ত রূপ হয়।

৪। ব্যঞ্জনবর্ণ সমূহের মধ্যে ক্ হইতে ম্ পর্য্যন্ত পঁচিশটী বর্ণ জিহ্বার মূল, অগ্র, উপাগ্র প্রভৃতির সাহায্যে কণ্ঠ, তালু, মূর্দ্ধা,

দন্ত ও ওষ্ঠ স্পর্শ করিয়া উচ্চারিত হয় বলিয়া স্পর্শবর্ণ (Contact letters), শ্, ষ্, স্, হ্ এই চারিটী বর্ণ উচ্চারণ করিতে প্রধানভাবে বায়ুর সহায়তা আবশ্যক বলিয়া উহাদিগকে বায়ুপ্রধান বা উষ্মবর্ণ (Breath letters), স্পর্শ ও উষ্মবর্ণের মধ্য (অন্তঃ) বর্ত্তী বলিয়া য্ র্ ল্ ব্ এই চারিটী বর্ণকে **অন্তঃস্থ বর্ণ** (Intermediate letters) বলে। ং (অনুস্বার) ও ঃ (বিসর্গ) বর্ণমালার অন্তর্গত মূল বর্ণ নহে বলিয়া সংস্কৃত বর্ণমালায় উহাদের যোগ নাই তজ্জন্য 'অযোগ'; যত্ব ণত্বাদি কার্য্য নির্ব্বাহ করে বলিয়া 'বাহ'; এই দুই কারণে অনুস্বার ও বিসর্গ '**অযোগবাহ**' নামে অভিহিত হয়।

(ক) স্পর্শবর্ণগুলি আবার **পাঁচভাগে** বিভক্ত। উহার প্রত্যেক ভাগকে **বর্গ** বলে। যথা—

ক্ খ্ গ্ ঘ্ ঙ্ = **কবর্গ**, চ্ ছ্ জ্ ঝ্ ঞ্ = **চবর্গ**,
ট্ ঠ্ ড্ ঢ্ ণ্ = **টবর্গ**, ত্ থ্ দ্ ধ্ ন্ = **তবর্গ**
প্ ফ্ ব্ ভ্ ম্ = **পবর্গ**।

## (২) বর্ণের উচ্চারণস্থান

১। উচ্চারণস্থানের পার্থক্য বশতঃ বর্ণসমূহ আর এক প্রকারে বিভক্ত হইতে পারে।

যে সকল বর্ণ একই স্থান হইতে উচ্চারিত হয় তাহাদিগকে 'সবর্ণ' (অর্থাৎ সমানবর্ণ) বলা হয়। স্বরবর্ণ সমূহের মধ্যে অ হইতে ঌ পর্য্যন্ত যাহারা একস্থান হইতে উচ্চারিত হয় তাহারা পরস্পর সবর্ণ এবং ব্যঞ্জনবর্ণের মধ্যে ক্ হইতে ম্ পর্য্যন্ত যাহারা এক স্থান হইতে

উচ্চারিত হয় তাহারা পরস্পর 'সবর্ণ'। **কিন্তু একই স্থান হইতে উচ্চারিত স্বরবর্ণ ও ব্যঞ্জনবর্ণ পরস্পর সবর্ণ হইবে না।** সুতরাং অ, আ পরস্পর সবর্ণ। সংক্ষেপে উহাদিগকে অবর্ণ বলা যায়। এইরূপ ই, ঈ পরস্পর সবর্ণ এবং উহাদিগকে সংক্ষেপে ইবর্ণ, উ, ঊ—সবর্ণ, সংক্ষেপে উবর্ণ ঋ ৠ—সবর্ণ এবং সংক্ষেপে ঋবর্ণ নামে অভিহিত হয়। **ঋ ও ঌ একই স্থান হইতে উচ্চারিত না হইলেও উহারা সবর্ণ বলিয়া স্বীকৃত হয়।**

একই বর্গস্থ স্পর্শবর্ণ সমূহ পরস্পর সবর্ণ।

২। বর্ণসমূহের উচ্চারণ-স্থান সম্বন্ধীয় জ্ঞান সন্ধি প্রভৃতি কার্য্যে বিশেষ সাহায্য করিবে। তজ্জন্য নিম্নে বর্ণসমূহের উচ্চারণ-স্থান ও তদনুযায়ী উহাদের নাম প্রদত্ত হইল।

| বর্ণ | উচ্চারণস্থান | উচ্চারণস্থানানুযায়ী নাম |
|---|---|---|
| অবর্ণ, কবর্গ, হ্ | কণ্ঠ | কণ্ঠ্য বর্ণ ( Gutteral ) |
| ইবর্ণ, চবর্গ য্, শ্ | তালু | তালব্য বর্ণ ( Palatal ) |
| ঋবর্ণ, টবর্গ, র্, ষ্ | মূর্দ্ধা | মূর্দ্ধন্য ( Cerebral ) |
| ঌকার, তবর্গ, ল্, স্ | দন্ত | দন্ত্য ( Dental ) |
| উবর্ণ, পবর্গ | ওষ্ঠ | ওষ্ঠ্য ( Labial ) |
| এ, ঐ | কণ্ঠ ও তালু | কণ্ঠ্যতালব্য |
| ও, ঔ | কণ্ঠ ও ওষ্ঠ | কণ্ঠৌষ্ঠ্য |
| ব | দন্ত ও ওষ্ঠ | দন্ত্যৌষ্ঠ্য |

ঙ, ঞ, ণ, ন, ম এবং ং অনুস্বার ইহাদিগের উচ্চারণ স্থান নাসিকা তজ্জন্য ইহাদিগকে 'অনুনাসিক বর্ণ' এবং ঃ বিসর্গ যখন যে স্বরবর্ণের পরে থাকে তাহার উচ্চারণস্থানই উহার উচ্চারণস্থান তজ্জন্য উহাকে 'আশ্রয়স্থানভাগী' বর্ণ বলা যায়।

৩। ব্যঞ্জনবর্ণ স্বরবর্ণের সাহায্য ব্যতীত উচ্চারিত হয় না; ইহা পূর্ব্বেই উক্ত হইয়াছে। সাধারণতঃ উচ্চারণের জন্য যে সকল স্বরবর্ণ উহাদের সহিত যোগ করা হয় তৎসমুদায় পূর্ব্বে প্রদর্শিত আকারে যুক্ত হয় না। তখন স্বরবর্ণের আকৃতি পরিবর্ত্তিত হয়, 'অ'কার যোগে ব্যঞ্জনবর্ণের নিম্নে (্) এইরূপ যে চিহ্ন থাকে তাহা উঠিয়া যায়। যথা—

ক্+অ=ক, খ্+অ=খ ইত্যাদি।

অন্যান্য স্বরবর্ণের মাত্রারূপ (পরিবর্ত্তিত আকার) নিম্নে প্রদর্শিত হইল। যথা—

আ = া, ই = ি, ঈ = ী, উ = ু, ঊ = ূ, ঋ = ৃ, ৠ = ৄ, ৯ = ৢ, এ = ে, ঐ = ৈ, ও = ো, ঔ = ৌ, ব্যঞ্জনবর্ণ যোগে ঐ সকল মাত্রা নিম্নলিখিতরূপে ব্যবহৃত হয়।

ক্+া=কা, ক্+ি=কি, এইরূপ কী, কু, কূ, কৃ, কৄ, কৢ; কে, কৈ, কো, কৌ ইত্যাদি—

৪। বর্ণসমূহের সংযোগে শব্দ গঠিত হয়। যথা—র্+আ+ম্+অ=রাম; হ্+অ+র্+ই=হরি।

সুতরাং শব্দসমূহকে উহাদের ক্ষুদ্রতম অংশে বিভক্ত করিলে

আমরা উহাদের উপাদান বর্ণ জানিতে পারিব। এইরূপ বিভাগকে বর্ণ-বিশ্লেষণ বলা হয়। উদাহরণ, যথা—

ক্লক্ষঃ = ক্ + ল + ষ্ + ণ্ + অ + ঃ ;

ক্লেশহারী = ক্ + ল্ + এ + শ্ + অ + হ্ + আ + র্ + ঈ।

## Exercise

1. বর্ণ কাহাকে বলে ?

2. স্পর্শবর্ণ কাহাকে বলে ? এক একটী বর্গে কয়টী বর্ণ আছে ?

3. সবর্ণ কাহাকে বলে ? অ আ ও ক্ খ্ ইহারা পরস্পর সবর্ণ কি না ? কেন ?

4. নিম্নলিখিত শব্দগুলির বর্ণ-বিশ্লেষণ করিয়া দেখাও :—
সংস্কৃতম্, মৃন্ময়ম্, প্রতিষ্ঠা, বাগীশ্বরী, অসূর্য্যম্পশ্যা।

5. কণ্ঠ্য ও দন্ত্য বর্ণ কাহাকে বলে ? উষ্ম ও অন্তঃস্থ বর্ণের ঐরূপ নামকরণের হেতু কি ?

6. নিম্নলিখিত শ্লোকটী হ্রস্ব ও দীর্ঘস্বর ভেদে উচ্চারণ ভেদ দেখাইয়া পাঠ কর :—

বিদ্যা দদাতি বিনয়ং বিনয়াদ্ যাতি পাত্রতাম্।
পাত্রত্বাদ্ধনমাপ্নোতি ধনাদ্ধর্ম্মস্ততঃ সুখম্॥

# দ্বিতীয় পরিচ্ছেদ

## সন্ধি-প্রকরণ *

১। সন্ধি ( Conjunction of Letters )—দুইটী বর্ণ অত্যন্ত নিকটবর্ত্তী হইলে পরস্পর মিলিত হয়, এই মিলনকে সন্ধি বলে। যথা—পদ + অর্থঃ = পদার্থঃ। সন্ধি দুই প্রকার, যথা—স্বরসন্ধি ও ব্যঞ্জনসন্ধি।

২। স্বরসন্ধি ( Conjunction of Vowels )—স্বরবর্ণের সহিত স্বরবর্ণের যে মিলন, তাহাকে স্বরসন্ধি বলে। যথা—শশ + অঙ্কঃ = শশাঙ্কঃ।

৩। ব্যঞ্জনসন্ধি ( Conjunction of Consonants )—ব্যঞ্জনবর্ণের সহিত ব্যঞ্জনবর্ণের অথবা ব্যঞ্জনবর্ণের সহিত স্বরবর্ণের যে মিলন, তাহাকে ব্যঞ্জনসন্ধি বলে। যথা—

ব্যঞ্জনবর্ণের সহিত ব্যঞ্জনবর্ণের—জগৎ + নাথঃ = জগন্নাথঃ ;
ব্যঞ্জনবর্ণের সহিত স্বরবর্ণের—জগৎ + ঈশঃ = জগদীশঃ।

---

* 'সন্ধি' প্রয়োগ করার উদ্দেশ্য সাধারণতঃ ভাষা শ্রুতিমধুর করা। শ্রুতিকটু ও নিতান্ত দুর্ব্বোধ হইলে সন্ধি না করাই ভাল। কিন্তু যখন সমাসে দুই বা বহুপদ মিলিত হইয়া একপদ হয় তখন, সংস্কৃত-সূত্রে, এবং উপসর্গের সহিত ধাতুর সংযোগ ঘটিলে সন্ধি অবশ্যকর্ত্তব্য।

## স্বরসন্ধি

### ( Conjunction of Vowels )

অ+অ=আ　　অ+আ=আ
আ+অ=আ　　আ+আ=আ

১। অকার কিংবা আকারের পর অকার কিংবা আকার থাকিলে উভয়ে মিলিয়া **আকার** হয় ; আকার পূর্ববর্ণে যুক্ত হয়। যথা—

নব+অন্নম্=নবান্নম্　　মহা+অর্থঃ=মহার্থঃ
দেব+আলয়ঃ=দেবালয়ঃ　　মহা+আশয়ঃ=মহাশয়ঃ

ই+ই=ঈ　　ঈ+ই=ঈ
ই+ঈ=ঈ　　ঈ+ঈ=ঈ

২। হ্রস্ব ইকার কিংবা দীর্ঘ ঈকারের পর হ্রস্ব ইকার কিংবা দীর্ঘ ঈকার থাকিলে উভয়ে মিলিয়া দীর্ঘ **ঈকার** হয়। দীর্ঘ ঈকার পূর্ববর্ণে যুক্ত হয়। যথা—

মুনি+ইন্দ্রঃ=মুনীন্দ্রঃ　　মহী+ইন্দ্রঃ=মহীন্দ্রঃ
পরি+ঈক্ষা=পরীক্ষা　　শ্রী+ঈশঃ=শ্রীশঃ

উ+উ=ঊ　　ঊ+উ=ঊ
উ+ঊ=ঊ　　ঊ+ঊ=ঊ

৩। হ্রস্ব উকার কিংবা দীর্ঘ ঊকারের পর হ্রস্ব উকার কিংবা দীর্ঘ ঊকার থাকিলে উভয়ে মিলিয়া দীর্ঘ **ঊকার** হয়। ঊকার পূর্ববর্ণে যুক্ত হয়। যথা—

বিধু+উদয়ঃ=বিধূদয়ঃ　　বধূ+উক্তিঃ=বধূক্তিঃ
লঘু+ঊর্মিঃ=লঘূর্মিঃ　　ভূ+ঊর্দ্ধম্=ভূর্দ্ধম্

অ+ই=এ　　　আ+ই=এ

অ+ঈ=এ　　　আ+ঈ=এ

৪। অকার কিংবা আকারের পর হ্রস্ব ইকার কিংবা দীর্ঘ ঈকার থাকিলে উভয়ে মিলিয়া **একার** হয়। একার পূর্ববর্ণে যুক্ত হয়। যথা—

দেব+ইন্দ্রঃ=দেবেন্দ্রঃ　　মহা+ইন্দ্রঃ=মহেন্দ্রঃ

দেব+ঈশঃ=দেবেশঃ　　মহা+ঈশ্বরঃ=মহেশ্বরঃ

অ+উ=ও　　　আ+উ=ও

অ+ঊ=ও　　　আ+ঊ=ও

৫। অকার কিংবা আকারের পর হ্রস্ব উকার কিংবা দীর্ঘ ঊকার থাকিলে উভয়ে মিলিয়া **ওকার** হয়। ওকার পূর্ববর্ণে যুক্ত হয়। যথা—

হিত+উপদেশঃ=হিতোপদেশঃ　　মহা+উদয়ঃ=মহোদয়ঃ

পাদ+ঊন=পাদোন　　মহা+ঊর্মিঃ=মহোর্মিঃ

অ+ঋ=অর্　　　আ+ঋ=অর্

৬। অকার কিংবা আকারের পর ঋকার থাকিলে উভয়ে মিলিয়া 'অর্' হয়। অকার পূর্ববর্ণে যুক্ত হয় এবং র্ পরবর্ণের মস্তকে যায়। যথা—

দেব+ঋষিঃ=দেবর্ষিঃ

মহা+ঋষিঃ=মহর্ষিঃ

অ+এ=ঐ　　　আ+এ=ঐ

অ+ঐ=ঐ　　　আ+ঐ=ঐ

৭। অকার কিংবা আকারের পর একার কিংবা ঐকার

থাকিলে উভয়ে মিলিয়া **ঐকার** হয়। ঐকার পূর্ববর্ণে যুক্ত হয়। যথা—

অত্র + এব = অত্রৈব তথা + এব = তথৈব

এক + ঐক্যম্ = একৈক্যম্ মহা + ঐশ্বর্য্যম্ = মহৈশ্বর্য্যম্

অ + ও = ঔ আ + ও = ঔ

অ + ঔ = ঔ আ + ঔ = ঔ

৮। অকার কিংবা আকারের পর ওকার কিংবা ঔকার থাকিলে উভয়ে মিলিয়া **ঔকার** হয়। ঔকার পূর্ববর্ণে যুক্ত হয়। যথা—

বন + ওষধিঃ = বনৌষধিঃ মহা + ওষধিঃ = মহৌষধিঃ

চিত্ত + ঔদার্য্যম্ = চিত্তৌদার্য্যম্ মহা + ঔষধম্ = মহৌষধম্

ই, ঈ = য্

৯। ই, ঈ ভিন্ন স্বরবর্ণ পরে থাকিলে ই, ঈ স্থানে য্ হয়; য্ পূর্ববর্ণে যুক্ত হয়। পরের স্বর য্-কারের সহিত মিলিত হয়। যথা—

যদি + অপি = যদ্যপি নদী + অম্বু = নদ্যম্বু (নদীর জল)

অতি + আচারঃ = অত্যাচারঃ প্রতি + একম্ = প্রত্যেকম্

উ, ঊ = ব্

১০। উ, ঊ ভিন্ন স্বরবর্ণ পরে থাকিলে উ, ঊ স্থানে ব্ হয়। ব্ পূর্ববর্ণে যুক্ত হয়। পরের স্বর ব্-কারের সহিত মিলিত হয়। যথা—

সু + আগতম্ = স্বাগতম্ পশু + আলয়ঃ = পশ্বালয়ঃ

অনু + এষণম্ = অন্বেষণম্ বধূ + আদিঃ = বধ্বাদিঃ

ঋ = র্

১১। ঋ ভিন্ন স্বরবর্ণ পরে থাকিলে ঋ স্থানে র্ হয়। র্ পূর্ববর্ণে যুক্ত হয়। পরের স্বর র্-কারে যুক্ত হয়। যথা—

| | |
|---|---|
| পিতৃ + আলয়ঃ = পিত্রালয়ঃ | পিতৃ + অনুমতিঃ = পিত্রনুমতিঃ |
| মাতৃ + ইচ্ছা = মাত্রিচ্ছা | ভ্রাতৃ + উপদেশঃ = ভ্রাত্রুপদেশঃ |

| | |
|---|---|
| এ = অয্ | ও = অব্ |
| ঐ = আয্ | ঔ = আব্ |

১২। স্বরবর্ণ পরে থাকিলে একার স্থানে অয্, ঐকার স্থানে আয্, ওকার স্থানে অব্, এবং ঔকার স্থানে আব্ হয়। অকার বা আকার পূর্ববর্ণে যুক্ত হয় এবং পরের স্বর য্-কারে বা ব্-কারে যুক্ত হয়। যথা—

| | |
|---|---|
| নে + অনম্ = নয়নম্ | গৈ + অকঃ = গায়কঃ |
| শে + অনম্ = শয়নম্ | নৈ + অকঃ = নায়কঃ |
| শ্রো + অনম্ = শ্রবণম্ | নৌ + ইকঃ = নাবিকঃ |
| পো + অনঃ = পবনঃ | ভৌ + উকঃ = ভাবুকঃ |

১৩। পদের অন্তে স্থিত একার কিংবা ওকারের পর যে অকার থাকে, তাহার লোপ হয়, লোপ হইলে অকারের যে চিহ্ন থাকে, তাহাকে লুপ্ত অকার বলে। লুপ্ত অকারের ( ঽ ) এইরূপ চিহ্ন থাকে। যথা—

তে + অত্র = তেঽত্র  প্রভো + অনুগৃহাণ = প্রভোঽনুগৃহাণ

১৪। নিম্নলিখিত কয়েকটী সন্ধি সাধারণ নিয়মানুসারে হয় না :—

| | |
|---|---|
| গো + অক্ষঃ = গবাক্ষঃ | অক্ষ + ঊহিনী = অক্ষৌহিনী |
| স্ব + ঈরম্ = স্বৈরম্ | মনস্ + ঈষা = মনীষা |
| সীম + অন্তঃ = সীমন্তঃ | প্র + ঊঢ়ঃ = প্রৌঢ়ঃ |

## Exercise

1. সন্ধি কাহাকে বলে এবং কয় প্রকার ?

2. সূত্র নির্দেশপূর্বক সন্ধি কর :—

দেব + অর্চনা, কুশ + আসনম্, গিরি + ঈশঃ, কবি + ইন্দ্রঃ, প্রতি + ঈক্ষা, সুধা + অংশুঃ, অবনী + ঈশঃ, লঘু + উর্মিঃ, বধূ + উৎসবঃ, গণ + ঈশঃ, নব + ঊঢ়া, রমা + ঈশঃ, হিম + ঋতুঃ, মহা + ঐরাবতঃ, জল + ওঘঃ, মহা + ঔদার্য্যম্, যদি + এবম্, গোপী + এষা, সাধু + ইদম্, সরযূ + অম্বু, পিতৃ + ঐশ্বর্য্যম্, পো + ইত্রম্, পৌ + অকঃ, গৃহে + অবস্থানম্।

3. সূত্র নির্দেশপূর্বক সন্ধি বিচ্ছেদ কর :—

হিমাচলঃ, দয়ার্দ্রঃ, রত্নাকরঃ, বধূক্তিঃ, মহীন্দ্রঃ, মহেশঃ, গঙ্গোদকম্, নীলোৎপলম্, মহর্ষিঃ, মহৈশ্বর্য্যম্, মহৌষধম্, অভ্যুদয়ঃ, নদ্যুদকম্, বহ্বারম্ভঃ, মাত্রিচ্ছা, পবনঃ, নায়কঃ।

## ব্যঞ্জনসন্ধি

### ( Conjunction of Consonants )

১। চ্ কিংবা ছ্ পরে থাকিলে ত্ ও দ্ স্থানে চ্ হয়। যথা—

উৎ + চারণম্ = উচ্চারণম্ বৃহৎ + ছত্রম্ = বৃহচ্ছত্রম্

বিপদ্ + চয়ঃ = বিপচ্চয়ঃ তদ্ + ছবিঃ = তচ্ছবিঃ

২। জ্ কিংবা ঝ্ পরে থাকিলে ত্ ও দ্ স্থানে জ্ হয়। যথা—

উৎ + জ্বলঃ = উজ্জ্বলঃ তদ্ + জন্ম = তজ্জন্ম

পৎ + ঝটিকা = পজ্ঝটিকা বিপদ্ + ঝঞ্ঝা = বিপজ্ঝঞ্ঝা

৩। জ্ কিংবা ঝ্ পরে থাকিলে ন্ স্থানে ঞ্ হয়। যথা—

মহান্+জয়ঃ=মহাঞ্জয়ঃ

মহান্+ঝঙ্কারঃ=মহাঞ্ঝঙ্কারঃ

৪। পদের অন্তে স্থিত ত্কার কিংবা দ্কারের পর শ্ থাকিলে ত্ ও দ্ স্থানে চ্ এবং শ্ স্থানে ছ্ হয়। যথা—

জগৎ+শরণ্যঃ=জগচ্ছরণ্যঃ

তদ্+শরীরম্=তচ্ছরীরম্

৫। পদের অন্তে স্থিত ত্ কিংবা দ্এর পর হ্ থাকিলে ত্ ও দ্ স্থানে দ্ এবং হ্ স্থানে ধ্ হয়। যথা—

উৎ+হৃতঃ=উদ্ধৃতঃ

তদ্+হিতম্=তদ্ধিতম্

৬। চ্ কিংবা জ্এর পর ন্ থাকিলে ন্ স্থানে ঞ্ হয়। যথা—

যাচ্+না=যাচ্ঞা

যজ্+নঃ=যজ্ঞঃ

রাজ্+নী=রাজ্ঞী

৭। ড্ কিংবা ঢ্ পরে থাকিলে ত্ ও দ্ স্থানে ড্ হয়। যথা—

উৎ+ডীনঃ=উড্ডীনঃ এতদ্+ডমরুঃ=এতড্ডমরুঃ

মহৎ+ঢক্কা=মহড্ঢক্কা তদ্+ঢক্কা=তড্ঢক্কা

৮। মূর্দ্ধন্য ষ্-কারের পরস্থিত ত্ স্থানে ট্ এবং থ্ স্থানে ঠ্ হয়। যথা—

আকৃষ্+তঃ=আকৃষ্টঃ

ষষ্+থঃ=ষষ্ঠঃ

৯। ল্ পরে থাকিলে ত্, দ্ ও ন্ স্থানে ল্ হয়। ন্-কারের পূর্ব্ববর্ণ চন্দ্রবিন্দুযুক্ত হয়। যথা—

উৎ + লেখঃ=উল্লেখঃ

মহান্ + লাভঃ=মহাঁল্লাভঃ

১০। স্বরবর্ণ পরে থাকিলে পদের অন্তে স্থিত ন্-কারের দ্বিত্ব হয়। যথা—

তস্মিন্ + অহনি = তস্মিন্নহনি ( সেই দিনে ), ধাবন্ + অশ্বঃ = ধাবন্নশ্বঃ

হসন্ + আগতঃ = হসন্নাগতঃ, স্মরন্ + উবাচ = স্মরন্নুবাচ

১১। দীর্ঘস্বরের পর ন্ থাকিলে দ্বিত্ব হয় না। যথা—

মহান্ + আগ্রহঃ = মহানাগ্রহঃ

১২। চ্ কিংবা ছ্ পরে থাকিলে পদের অন্তে স্থিত ন্ স্থানে ং অনুস্বার হয়, এবং চ্ স্থানে 'শ্চ্' ও ছ্ স্থানে 'শ্ছ্' হয়। যথা—

হসন্ + চলিতঃ = হসংশ্চলিতঃ

ধাবন্ + ছাগঃ = ধাবংশ্ছাগঃ

১৩। ট্ কিংবা ঠ্ পরে থাকিলে পদের অন্তে স্থিত ন্ স্থানে অনুস্বার হয় এবং ট্ স্থানে ষ্ট্, ও ঠ্ স্থানে ষ্ঠ্ হয়। যথা—

মহান্ + টঙ্কারঃ = মহাংষ্টঙ্কারঃ

মহান্ + ঠক্কুরঃ = মহাংষ্ঠক্কুরঃ

১৪। ত্ কিংবা থ্ পরে থাকিলে পদের অন্তে স্থিত ন্ স্থানে অনুস্বার এবং ত্ স্থানে স্ত্ এবং থ্ স্থানে স্থ্ হয়। যথা—

পতন্ + তরুঃ = পতংস্তরুঃ

কিপন্ + থুৎকারম্ = কিপংস্থুৎকারম্

১৫। অন্তঃস্থ বর্ণ (য্ র্ ল্ ব্) ও উষ্মবর্ণ (শ্ ষ্ স্ হ্) পরে থাকিলে পদের অন্তে স্থিত ম্ স্থানে অনুস্বার হয়। যথা—

সত্বরম্ + যাতি = সত্বরংযাতি   বিত্তম্ + লভতে = বিত্তংলভতে
করুণম্ + রোদিতি = করুণংরোদিতি   ভারম্ + বহতি = ভারংবহতি
শয্যায়াম্ + শেতে = শয্যায়াংশেতে   মধুরম্ + হসতি = মধুরংহসতি

১৬। স্পর্শবর্ণ (ক্ হইতে ম্ পর্য্যন্ত পঁচিশটী) পরে থাকিলে পদের অন্তে স্থিত ম্ স্থানে অনুস্বার হয়; অথবা যে বর্গের বর্ণ পরে থাকে সেই বর্গের পঞ্চম বর্ণ হয়। যথা—

কিম্ + করোষি = কিংকরোষি ; কিঙ্করোষি
ত্বরিতম্ + চলতি = ত্বরিতংচলতি ; ত্বরিতঞ্চলতি
অর্থম্ + দদাতি = অর্থংদদাতি ; অর্থন্দদাতি
পুত্রম্ + পশ্যতি = পুত্রংপশ্যতি ; পুত্রম্পশ্যতি
বনম্ + গচ্ছতি = বনংগচ্ছতি ; বনঙ্গচ্ছতি
নদীম্ + তরতি = নদীংতরতি ; নদীন্তরতি
কিম্ + ফলম্ = কিংফলম্ ; কিম্ফলম্

১৭। ছ্ পরে থাকিলে স্বরবর্ণের পর চ্ হয়; চ্ ছ্ মিলিত হইয়া চ্ছ্ হয়। যথা—

পরি + ছদঃ = পরিচ্ছদঃ   বি + ছেদঃ = বিচ্ছেদঃ
অব + ছেদঃ = অবচ্ছেদঃ   বৃক্ষ + ছায়া = বৃক্ষচ্ছায়া

১৮। স্বরবর্ণ, বর্গের তৃতীয় কিংবা চতুর্থ বর্ণ অথবা য্ র্ ল্ ব্ হ্ পরে থাকিলে পদের অন্তে স্থিত বর্গের প্রথম বর্ণ স্থানে বর্গের তৃতীয় বর্ণ হয়। যথা—

দিক্ + অন্তঃ = দিগন্তঃ   বাক্ + রোধঃ = বাগ্‌রোধঃ
প্রাক্ + এব = প্রাগেব   বাক্ + ঈশঃ = বাগীশঃ

দিক্ + গজঃ = দিগ্‌গজঃ          বাক্ + জালম্ = বাগ্‌জালম্
বাক্ + দেবী = বাগ্‌দেবী          দিক্ + ভাগঃ = দিগ্‌ভাগঃ
সম্রাট্ + গণঃ = সম্রাড্‌গণঃ          অপ্ + জঃ = অজ্‌ঃ ( চন্দ্র )
জগৎ + অম্বা = জগদম্বা          মহৎ + ভয়ম্ = মহদ্ভয়ম্
জগৎ + ঈশ্বরঃ = জগদীশ্বরঃ          জগৎ + ইন্দ্রঃ = জগদিন্দ্রঃ
সৎ + গতিঃ = সদ্‌গতিঃ          মহৎ + ঐশ্বর্য্যম্ = মহদৈশ্বর্য্যম্
ভবৎ + দর্শনম্ = ভবদ্দর্শনম্          জগৎ + বন্ধুঃ = জগদ্বন্ধুঃ

১৯। ন্ কিংবা ম্ পরে থাকিলে পদের অন্তে স্থিত বর্গের প্রথম বর্ণ স্থানে সেই বর্গের পঞ্চম বর্ণ বা তৃতীয় বর্ণ হয়। যথা—

দিক্ + নাগঃ = দিঙ্‌নাগঃ ; দিগ্‌নাগঃ
প্রাক্ + মুখঃ = প্রাঙ্‌মুখঃ ; প্রাগ্‌মুখঃ
জগৎ + নাথঃ = জগন্নাথঃ ; জগদ্‌নাথঃ
ভবৎ + মতম্ = ভবন্মতম্ ; ভবদ্‌মতম্

২০। 'মাত্র' কিংবা 'ময়' প্রত্যয় পরে থাকিলে শব্দের অন্তে স্থিত বর্গের প্রথম বর্ণ স্থানে কেবল সেই বর্গের পঞ্চম বর্ণই হয়। যথা—

বাক্ + মাত্রম্ = বাঙ্‌মাত্রম্          দিক্ + ময়ম্ = দিঙ্ময়ম্

## Exercise

1. ব্যঞ্জনসন্ধি কাহাকে বলে ?
2. সূত্র নির্দ্দেশপূর্ব্বক সন্ধি কর :—

তৎ + ছবি, মহৎ + ছত্রম্, সরিৎ + জলম্, তদ্ + জন্ম, উৎ + মাদঃ,

সম্পদ্+লাভঃ, তদ্+শরীরম্, বিপদ্+হেতুঃ, অব+ছেদঃ, স্মরন্ +আহ, বদন্+আগচ্ছতি, বদন্+চলতি, চন্দ্রম্+পশ্যতি, বনম্+যাতি।

3. সূত্র নির্দেশপূর্বক সন্ধি বিচ্ছেদ কর :—

তচ্ছলনম্, বিপজ্জালম্, উচ্চারণম্, তচ্ছ্রবণম্, রাজ্ঞী, উড্ডীনঃ, মহীল্লাভঃ, হসন্নাগতঃ, কবীনাহ্বয়, ধাবংশ্ছাগঃ, মধুরংহসতি, গুরুংনমতি, পরিচ্ছদঃ, দিগ্ভাগঃ, বাগ্দানম্, মহদ্ভয়ম্, মৃন্ময়ঃ, বাগীশঃ।

## বিসর্গ-সন্ধি *

১। চ্ কিংবা ছ্ পরে থাকিলে বিসর্গ স্থানে শ্ হয়। যথা—

পূর্ণঃ+চন্দ্রঃ=পূর্ণশ্চন্দ্র নিঃ+চিতঃ=নিশ্চিতঃ
তরোঃ+ছায়া=তরোশ্ছায়া শিরঃ+ছেদঃ=শিরশ্ছেদঃ

২। ট্ কিংবা ঠ্ পরে থাকিলে বিসর্গ স্থানে ষ্ হয়। যথা—

ধনুঃ+টঙ্কারঃ=ধনুষ্টঙ্কারঃ
ভগ্নঃ+ঠক্কুরঃ=ভগ্নষ্ঠক্কুরঃ

৩। ত্ কিংবা থ্ পরে থাকিলে বিসর্গ স্থানে স্ হয়। যথা—

নদ্যাঃ+তীরম্=নদ্যাস্তীরম্ (নদীর তীর)
কিশুঃ+থূৎকারঃ=কিশুস্থূৎকারঃ

---

* ইহা ব্যঞ্জনসন্ধির প্রকারভেদ মাত্র।

বিসর্গ দুই প্রকার, র্-জাত বিসর্গ ও স্-জাত বিসর্গ। র্ স্থানে যে বিসর্গ হয়, তাহার নাম র্-জাত বিসর্গ; যথা—প্রাতর্=প্রাতঃ, স্বর্=স্বঃ। স্ স্থানে যে বিসর্গ হয়, তাহাকে স্-জাত বিসর্গ বলে; যথা—চেতস্=চেতঃ, মনস্=মনঃ।

৪। যদি অকারের পর বিসর্গ থাকে এবং অকার পরে থাকে, তাহা হইলে পূর্ব্ববর্ত্তী অকার ও বিসর্গ উভয় স্থানে 'ও' হয়; ও-কার পূর্ব্ববর্ণে যুক্ত হয়, আর পরবর্ত্তী অকারের লোপ হয়; যথা—

দেবঃ + অয়ম্ = দেবোঽয়ম্ বেদঃ + অধীতঃ = বেদোঽধীতঃ

বয়ঃ + অধিকঃ = বয়োঽধিকঃ

৫। বর্গের তৃতীয়, চতুর্থ কিংবা পঞ্চম বর্ণ অথবা য্, র্, ল্, ব্, হ্ পরে থাকিলে অকার ও অকারের পরবর্ত্তী বিসর্গ উভয় স্থানে 'ও' হয়; ও-কার পূর্ব্ববর্ণে যুক্ত হয়। যথা—

মধুরঃ + গন্ধঃ = মধুরোগন্ধঃ সুন্দরঃ + নরঃ = সুন্দরোনরঃ

নরঃ + যাতি = নরোযাতি বালকঃ + হসতি = বালকোহসতি

৬। অকার ভিন্ন স্বরবর্ণ পরে থাকিলে অকারের পরবর্ত্তী বিসর্গের লোপ হয়। লোপের পর আর সন্ধি হয় না। যথা—

নরঃ + আগতঃ = নর আগতঃ দেবঃ + ইব = দেব ইব

চন্দ্রঃ + উদেতি = চন্দ্র উদেতি দেবঃ + ঋষি = দেবঋষি

কঃ + এষঃ = ক এষঃ রক্তঃ + ওষ্ঠঃ = রক্ত ওষ্ঠঃ

৭। স্বরবর্ণ, বর্গের তৃতীয়, চতুর্থ অথবা পঞ্চম বর্ণ কিংবা য্, র্, ল্, ব্, হ্ পরে থাকিলে আকারের পরবর্ত্তী বিসর্গের লোপ হয়। লোপের পর আর সন্ধি হয় না। যথা—

দেবাঃ + অত্র = দেবা অত্র নরাঃ + আগতাঃ = নরা আগতাঃ

অশ্বাঃ + ইমে = অশ্বা ইমে তারাঃ + উদিতাঃ = তারা উদিতাঃ

মনুষ্যাঃ + ভীতাঃ = মনুষ্যা ভীতাঃ হতাঃ + গজাঃ = হতা গজাঃ

বালাঃ + হসন্তি = বালা হসন্তি অশ্বাঃ + ধাবন্তি = অশ্বা ধাবন্তি

৮। স্বরবর্ণ, বর্গের তৃতীয়, চতুর্থ অথবা পঞ্চম বর্ণ কিংবা য্, র্, ল্, ব্, হ্ পরে থাকিলে অ, আ ভিন্ন স্বরবর্ণের পরবর্তী বিসর্গ স্থানে 'র্' হয়। যথা—

| | |
|---|---|
| রবিঃ + অয়ম্ = রবিরয়ম্ | বায়ুঃ + বাতি = বায়ুর্বাতি |
| গতিঃ + ইয়ম্ = গতিরিয়ম্ | রবেঃ + দর্শনম্ = রবের্দর্শনম্ |
| মুনিঃ + গচ্ছতি = মুনির্গচ্ছতি | নিঃ + ভয়ম্ = নির্ভয়ম্ |
| গুরুঃ + জয়তি = গুরুর্জয়তি | শিশুঃ + হসতি = শিশুর্হসতি |
| দুঃ + নীতিঃ = দুর্নীতিঃ | মুহুঃ + মুহুঃ = মুহুর্মুহুঃ |

৯। স্বরবর্ণ, বর্গের তৃতীয়, চতুর্থ, পঞ্চম বর্ণ কিংবা য্, র্, ল্, ব্, হ্ পরে থাকিলে র্-জাত বিসর্গ স্থানে 'র্' হয়। যথা—

| | |
|---|---|
| পুনঃ + অপি = পুনরপি | প্রাতঃ + আগতঃ = প্রাতরাগতঃ |
| পুনঃ + এবম্ = পুনরেবম্ | প্রাতঃ + গতঃ = প্রাতর্গতঃ |
| মাতঃ + দেহি = মাতর্দেহি | অন্তঃ + হিতঃ = অন্তর্হিতঃ |

১০। অকার ভিন্ন স্বরবর্ণ কিংবা ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে 'সঃ' ও 'এষঃ' এই দুই পদের বিসর্গের লোপ হয়; লোপের পর আর সন্ধি হয় না। যথা—

| | |
|---|---|
| সঃ + আগতঃ = স আগতঃ | এষঃ + আগচ্ছতি = এষ আগচ্ছতি |
| সঃ + গতঃ = স গতঃ | এষঃ + গচ্ছতি = এষ গচ্ছতি |
| সঃ + করোতি = স করোতি | এষঃ + ধাবতি = এষ ধাবতি |
| সঃ + শয়িতঃ = স শয়িতঃ | এষঃ + হসতি = এষ হসতি |

১১। স্বরবর্ণ, বর্গের তৃতীয়, চতুর্থ, পঞ্চম বর্ণ কিংবা য্, র্, ল্,

ব্, হ্ পরে থাকিলে ভোঃ এই পদের বিসর্গের লোপ হয়; লোপের পর আর সন্ধি হয় না। যথা—

ভোঃ+ঈশ্বর=ভো ঈশ্বর ভোঃ+নরপতে=ভো নরপতে

ভোঃ+গদাধর=ভো গদাধর ভোঃ+রাঘব=ভো রাঘব

ভোঃ+যদুপতে=ভো যদুপতে ভোঃ+হরে=ভো হরে

## Exercise

1. বিসর্গ সন্ধি কাহাকে বলে?

2. সূত্র নির্দ্দেশপূর্ব্বক সন্ধি কর :—

পূর্ণঃ+ঘটঃ, বায়ুঃ+চলতি, তরোঃ+ছায়া, ভীতঃ+নরঃ, নদ্যাঃ+তটম্, উন্নতঃ+বৃক্ষঃ, দেবঃ+অসৌ, মন্দঃ+বায়ুঃ, অকুতঃ+ভয়ম্, শীতঃ+পবনঃ, ক্বতঃ+লোভঃ, ইতঃ+উর্দ্ধম্, কুতঃ+আগতঃ, অশ্বাঃ+চলিতাঃ, মৃতাঃ+গজাঃ, ভূঃ+ইয়ম্, প্রাতঃ+এব, সঃ+আগচ্ছতি, এষঃ+গচ্ছতি, ভোঃ+মাধব।

3. সূত্র নির্দ্দেশপূর্ব্বক সন্ধি বিচ্ছেদ কর :—

ভো দামোদর, ভো ঈশান, এষ খাদতি, স চলতি, ভ্রাতরাগচ্ছ, হরির্যাহি, বন্ধুরাগতঃ, শিশুরুবাচ, তৈরুক্তম্, প্রভোরাগমনম্, বালকা হসন্তি, নরা ইমে, ক এবঃ, পাঠোঽধীতঃ, নবোঽঙ্কুরঃ, ভূমেস্তলম্, রবেশ্ছবিঃ।

---

## ণত্ববিধি

১। ঋ, ৠ, র্, মূর্দ্ধন্য ষ্ এই চারি বর্ণের পরবর্ত্তী পদমধ্যস্থিত দন্ত্য ন্ মূর্দ্ধন্য ণ্ হয়। যথা—

ঋকারের পরবর্ত্তী-ঋণম্, নৃণাম্।

ৠকারের পরবর্ত্তী-পিতৄণাম্, নৄণাম্, দাতৄণাম্।

র্‌কারের পরবর্ত্তী—চতুর্ণাম্‌, বিকীর্ণম্‌।
ষ্‌কারের পরবর্ত্তী—কৃষ্ণঃ, পুষ্ণাতি।

২। স্বরবর্ণ, কবর্গ, পবর্গ, য্‌, ব্‌, হ্‌ ও অনুস্বার এই সকল বর্ণের ব্যবধান থাকিলেও দন্ত্য ন্‌ মূর্দ্ধন্য ণ্‌ হয়। যথা—
করিণা, করণম, অর্কেণ, মূর্খেণ, মৃগেণ, দর্পেণ, ক্রমেণ, রয়েণ, গর্ব্বেণ, গ্রহাণাম্‌, বৃংহণম্‌।

৩। পদের অন্তে স্থিত দন্ত্য ন্‌ মূর্দ্ধন্য ণ্‌ হয় না। যথা—
গুরূন্‌, পিতৄন্‌, বৃক্ষান্‌।

৪। ত্‌, থ্‌, দ্‌, ধ্‌ যুক্ত দন্ত্য ন মূর্দ্ধন্য ণ্‌ হয় না। যথা—
বৃন্তঃ, গ্রন্থঃ, বৃন্দঃ, রন্ধনম্‌।

৫। নিম্নলিখিত পদগুলিতে স্বভাবতঃ মূর্দ্ধন্য ণ হয়। যথা—বাণী, বিপণিঃ, গুণঃ, গণঃ, ফণী, পুণ্যম্‌, অণুঃ, লাবণ্যম্‌, লবণঃ, বেণী, কণা, কঙ্কণম্‌, কণিকা, বাণঃ, বণিক্‌, পাণিঃ, মণিঃ, বাণিজ্যম্‌, পণ্যম্‌, কল্যাণম্‌।

## Exercise

১। নিম্নলিখিত পদগুলিতে বানানের কোন ভুল থাকিলে সংশোধন কর :—
পিতৄণ্‌, স্বসনাম্‌, মৃগেন, বৃক্ষাণ্‌, গর্ব্বেন, চতুর্নাম্‌।
২। দশটী স্বভাবতঃ ণ-কারান্ত শব্দের নাম কর।

## ষত্ববিধি

১। অ, আ ভিন্ন স্বরবর্ণ এবং ক্ ও র্ এই সকল বর্ণের পরস্থিত প্রত্যয়ের দন্ত্য স্ মূর্দ্ধন্য ষ্ হয়। যথা—কবিষু, সুধীষু, নদীষু, ভানুষু, ভ্রাতৃষু, সর্ব্বেষাম্, গোষু, দিক্ষু, চতুর্ষু।

২। অনুস্বার ও বিসর্গের ব্যবধান থাকিলেও দন্ত্য স্ মূর্দ্ধন্য ষ্ হয়। যথা—হবীংষি, আশীঃষু। কিন্তু পুম্স্ শব্দের স্ মূর্দ্ধন্য ষ্ হয় না। যথা—পুঃসঃ, পুংসি ইত্যাদি।

৩। সাৎ প্রত্যয়ের দন্ত্য স্ মূর্দ্ধন্য ষ্ হয় না। যথা—ভূমিসাৎ, অগ্নিসাৎ, ধূলিসাৎ।

৪। নিম্নলিখিত পদগুলিতে স্বভাবতঃ মূর্দ্ধন্য ষ্ হয়। যথা—ভাষা, আষাঢ়ঃ, ওষধিঃ, মেষঃ, পাষাণঃ, পৌষঃ, কাষায়ঃ, দোষঃ, অভিলাষঃ, ষডাননঃ, প্রদোষঃ, ভূষা।

### Exercise

1. কারণ নির্দ্দেশপূর্ব্বক শুদ্ধ কর :—

অগ্নিষাৎ, গিরিসু, তরুসু, নদীসু, বর্ষাষু, লতাষু, দেবেসু, নরস্য, শ্রীচরণেসু।

2. কোন্ কোন্ বর্ণের ব্যবধান থাকিলেও দন্ত্য স্ মূর্দ্ধন্য ষ্ হয়?

3. তিনটী স্বভাবতঃ মূর্দ্ধন্য ষ্ বিশিষ্ট শব্দ বল।

# তৃতীয় পরিচ্ছেদ

## শব্দ, পদ ও বাক্য

১। শব্দ ( **Words** )—এক বা একের অধিক বর্ণ যদি কোনও অর্থ প্রকাশ করে, তবে তাহাকে **শব্দ** ( **Word** ) বা **প্রাতিপদিক** বলে।

যথা—শিশু, রাম, যত্ন, লতা, নদী এইগুলি এক একটী শব্দ।

২। আমরা বাঙ্গালায় বলি 'শিশু হাসিতেছে'; সংস্কৃতে—শিশুঃ হসতি। শিশু হাসিতেছে বা শিশুঃ হসতি ইহা একটী বাক্য, কারণ কয়েকটী পদ সম্মিলিত হইয়া মনের একটী ভাব সম্পূর্ণরূপে প্রকাশ করিলে সেই পদসমষ্টিকে **বাক্য** ( **Sentence** ) বলে।

এখানে 'শিশুঃ' ও 'হসতি' এই দুইটী পদদ্বারা 'শিশু হাসিতেছে' এই মনের ভাবটী সম্পূর্ণ প্রকাশ করা হইতেছে। পূর্ব্বে বলা হইয়াছে 'শিশু' একটী শব্দ, এখন 'শিশুঃ' একটী পদ হইয়াছে। কারণ 'শিশু' শব্দ সু ( ঃ ) বিভক্তিযুক্ত হইয়া পদ হইয়াছে। সু ( ঃ ) বুঝাইয়া দিতেছে 'শিশু' একটী এবং হসতি ক্রিয়ার কর্ত্তা।

অতএব শব্দ বিভক্তিযুক্ত হইলে পদ হয়। সংখ্যা ও কারকের বোধ জন্মান বিভক্তির কার্য্য।*

বিভক্তি দুই প্রকার—শব্দবিভক্তি ( সুপ্ ) ও ক্রিয়াবিভক্তি ( তিঙ্ )। শব্দের উত্তর শব্দবিভক্তির যোগ হইলে পদ

* সংখ্যাকারক-বোধয়িত্রী বিভক্তিঃ।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| পঞ্চমী | ঙসি (অঃ) | ভ্যাম্ | ভ্যস্ (ভ্যঃ) |
| ষষ্ঠী | ঙস্ (অঃ) | ওস্ (ওঃ) | আম্ |
| সপ্তমী | ঙি (ই) | ওস্ (ওঃ) | সুপ্ (সু) |

**N. B.**—(*a*) এই বিভক্তির আকৃতির প্রথম অক্ষর সু এবং শেষ অক্ষর প্ বলিয়া ইহার নাম 'সুপ্'। এইজন্য এই শব্দ-বিভক্তিযুক্ত পদকে সুবন্ত ( সুপ্+অন্ত ) পদ বলে।

(*b*) শব্দসকল বিভক্তি যুক্ত হইয়া রূপান্তর প্রাপ্ত হয়। কোন্ শব্দের কিরূপ রূপান্তর হয় তাহা শব্দরূপ-প্রকরণে প্রদর্শিত হইবে। সম্বোধনে প্রথমা বিভক্তি হয়।

নিম্নে একটী বিভক্তিযুক্ত শব্দের আদর্শ দেখ :—

## আদর্শ

### নর শব্দ

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | নর + ঃ = নরঃ | নর + ঔ = নরৌ | নর + অঃ = নরাঃ |
| দ্বিতীয়া | নর + অম্ = নরম্ | নর + ঔ = নরৌ | নর + অঃ = নরান্ |
| তৃতীয়া | নর + আ = নরেণ | নর + ভ্যাম্ = নরাভ্যাম্ | নর + ভিঃ = নরৈঃ |
| চতুর্থী | নর + এ = নরায় | নর + ভ্যাম্ = নরাভ্যাম্ | নর + ভ্যঃ = নরেভ্যঃ |
| পঞ্চমী | নর + অঃ = নরাৎ | নর + ভ্যাম্ = নরাভ্যাম্ | নর + ভ্যঃ = নরেভ্যঃ |
| ষষ্ঠী | নর + অঃ = নরস্য | নর + ওঃ = নরয়োঃ | নর + আম্ = নরাণাম্ |
| সপ্তমী | নর + ই = নরে | নর + ওঃ = নরয়োঃ | নর + সু = নরেষু |
| সম্বোধন | নর + ঃ = নর | নর + ঔ = নরৌ | নর + অঃ = নরাঃ |

## পদ-প্রকরণ ( Parts of Speech )

৬। বিভক্তিযুক্ত শব্দ ও ধাতুকে পদ বলে। পদ পাঁচ প্রকার ; যথা—বিশেষ্য, বিশেষণ, সর্ব্বনাম, অব্যয় ও ক্রিয়া।

৭। বিশেষ্য ( Nouns )—যাহা দ্বারা কোন বস্তু, ব্যক্তি, জাতি, গুণ বা ক্রিয়া বুঝায় তাহাকে **বিশেষ্য** বলে। অতএব বিশেষ্য পাঁচ প্রকার ; যথা—

**বস্তুবাচক**—অগ্নিঃ, জলম্, বায়ুঃ প্রভৃতি।

**ব্যক্তিবাচক**—রামঃ, শ্যামঃ, হরিঃ প্রভৃতি।

**জাতিবাচক**—মনুষ্যঃ, পশুঃ, পক্ষী, অশ্বঃ, গৌঃ, হস্তী প্রভৃতি।

**গুণবাচক**—সৌন্দর্য্যম্, লঘুতা, গরিমা প্রভৃতি।

**ক্রিয়াবাচক**—গমনম্, ভোজনম্, শয়নম্ প্রভৃতি।

৮। বিশেষণ ( Adjectives )—যাহা দ্বারা বিশেষ্যের গুণ বা অবস্থা প্রকাশ পায়, তাহাকে **বিশেষণ** বলে। বিশেষ্যের যে লিঙ্গ, যে বিভক্তি ও যে বচন, বিশেষণেরও সেই লিঙ্গ, সেই বিভক্তি ও সেই বচন হয়।* বিশেষণ পদ সাধারণতঃ বিশেষ্য পদের পূর্ব্বে বসে।

যথা—সুন্দরঃ নরঃ, সুন্দরী নারী, সুন্দরং ফলম্।

৯। সর্ব্বনাম ( Pronouns )—যে পদ বিশেষ্যের পরিবর্ত্তে ব্যবহৃত হয় তাহাকে **সর্ব্বনাম** বলে।

যথা—সর্ব্ব, পূর্ব্ব, যুষ্মদ্, অস্মদ্ প্রভৃতি শব্দ সর্ব্বনাম।

---

* বিশেষ্যস্য হি যল্লিঙ্গং বিভক্তিবচনে চ যে।
তানি সর্ব্বাণি যোজ্যানি বিশেষণপদেষ্বপি॥

১০। অব্যয় ( Indeclinables )—তিন লিঙ্গে, সমস্ত বিভক্তি ও বচনে যে সকল শব্দের কোনরূপ পরিবর্তন হয় না তাহাদিগকে **অব্যয়** বলে। অব্যয়-শব্দের উত্তর সমস্ত বিভক্তি হইয়া লোপ পায়।

যথা—দিবা, প্রাতঃ, যথা, তথা, যাবৎ, তাবৎ প্রভৃতি শব্দ অব্যয়।

১১। ক্রিয়া ( Verbs )—ভূ, গম্, দৃশ্, প্রভৃতিকে ধাতু বলে। যাহা দ্বারা ধাতুর অর্থ, যেমন—হওয়া, যাওয়া, দেখা প্রভৃতি—প্রকাশ পায় তাহাকে ক্রিয়া বলে।

হইতেছে—ভবতি, গমন করিতেছে—গচ্ছতি, দেখিতেছে—পশ্যতি—এগুলি এক একটী ক্রিয়া।

১২। লিঙ্গ (Gender)—সংস্কৃত ভাষায় লিঙ্গ তিন প্রকার। যথা—পুংলিঙ্গ, স্ত্রীলিঙ্গ ও ক্লীবলিঙ্গ। কতকগুলি শব্দ পুংলিঙ্গ, কতকগুলি স্ত্রীলিঙ্গ এবং কতকগুলি ক্লীবলিঙ্গ। সাধারণতঃ যে সকল শব্দ পুরুষজাতিকে বুঝায় তাহারা পুংলিঙ্গ, যে সকল শব্দ স্ত্রীজাতিকে বুঝায় তাহারা স্ত্রীলিঙ্গ এবং যে সকল শব্দ পুরুষজাতি বা স্ত্রীজাতি কাহাকেও বুঝায় না তাহারা ক্লীবলিঙ্গ। কিন্তু এই নিয়মের বহু ব্যতিক্রম আছে।

নর, দেব, অসুর, স্বর্গ, পর্ব্বত, মেঘ, সমুদ্র, মৎস্য, ভেক, কুম্ভীর, বৃক্ষ, পশু, পক্ষী, কীট, পতঙ্গ, মাস, ঋতু, কাল প্রভৃতি শব্দ **পুংলিঙ্গ**। নারী, নদী, লতা, ভূমি, রাত্রি, শোভা, লজ্জা প্রভৃতি শব্দ **স্ত্রীলিঙ্গ**। ফল, পুষ্প, পত্র, মুখ, নেত্র, উদর, শুভ, অশুভ, নৃত্য, গীত, অন্ন, বস্ত্র প্রভৃতি শব্দ **ক্লীবলিঙ্গ**।

১৩। বচন (Number)—যাহা দ্বারা বস্তুর সংখ্যা বোধ

হয় তাহাকে **বচন** বলে। সংস্কৃতে বচন তিন প্রকার। যথা—একবচন, দ্বিবচন ও বহুবচন। এক সংখ্যা বুঝাইলে **একবচন** (**Singular**), দুই সংখ্যা বুঝাইলে **দ্বিবচন** (**Dual**) এবং বহু (দু'য়ের অধিক) সংখ্যা বুঝাইলে **বহুবচন** (**Plural**) হয়।

১৪। **পুরুষ** (**Person**)—সংস্কৃতে পুরুষ তিনটী—প্রথম পুরুষ, মধ্যম পুরুষ ও উত্তম পুরুষ। অস্মদ্ শব্দ (আমি, আমরা প্রভৃতি বুঝাইলে) **উত্তম পুরুষ** (**First Person**), যুষ্মদ্ শব্দ (তুমি, তোমরা প্রভৃতি বুঝাইলে) **মধ্যম পুরুষ** (**Second Person**), এতদ্ভিন্ন (রাম, শ্যাম, যদু প্রভৃতি) সমস্ত শব্দই **প্রথম পুরুষ** (**Third Person**).

১৫। **কারক** (**Case**)—ক্রিয়ার সহিত যাহার অন্বয় বা সম্বন্ধ থাকে, তাহাকে **কারক** বলে। কারক ছয় প্রকার। যথা—কর্ত্তা, কর্ম্ম, করণ, সম্প্রদান, অপাদান ও অধিকরণ।

১৬। **কর্ত্তৃকারক** (**Agent**)—যে ক্রিয়া সম্পাদন করে, তাহাকে কর্ত্তা বলে। কর্তৃবাচ্যে কর্তৃকারকে **প্রথমা** বিভক্তি হয়। যথা—

(১) রাম হাসিতেছে—রামঃ হসতি।

(২) বৃষ্টি হইতেছে—বৃষ্টির্ভবতি।

(৩) ফল পড়িতেছে—ফলং পততি।

এখানে 'রামঃ', 'বৃষ্টি' ও 'ফলম্' কর্তৃকারক।

১৭। কর্ম্মকারক (The Accusative Case)—কর্ত্তা যাহা সম্পাদন করে, তাহাকে কর্ম্ম বলে। কর্ম্মকারকে দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—

(১) শিশু চাঁদ দেখিতেছে—শিশুশ্চন্দ্রং পশ্যতি।

(২) বানরগণ ফল খায়—বানরাঃ ফলং খাদন্তি।

এখানে 'চন্দ্রম্' ও 'ফলম্' কর্ম্মকারক।

১৮। করণকারক (The Instrumental Case)—কর্ত্তা যাহা দ্বারা ক্রিয়া নিষ্পন্ন করে তাহাকে করণ বলে। করণকারকে তৃতীয়া বিভক্তি হয়। যথা—

(১) পাচক অগ্নিদ্বারা অন্ন পাক করিতেছে—পাচকঃ অগ্নিনা অন্নং পচতি। (২) আমরা চক্ষুদ্বারা দেখি—বয়ং নয়নাভ্যাং পশ্যামঃ।

এখানে 'অগ্নিনা' ও 'নয়নাভ্যাম্' করণকারক।

১৯। সম্প্রদানকারক (The Dative Case)—যাহাকে দান করা যায়, তাহাকে সম্প্রদান বলে। সম্প্রদানকারকে চতুর্থী বিভক্তি হয়। যথা—

(১) রাজা ব্রাহ্মণকে বস্ত্র দান করিতেছেন—রাজা ব্রাহ্মণায় বস্ত্রং দদাতি।

(২) ক্ষুধার্ত্তকে অন্ন দাও—ক্ষুধার্ত্তায় অন্নং দেহি।

এখানে 'ব্রাহ্মণায়' ও 'ক্ষুধার্ত্তায়' সম্প্রদানকারক।

২০। অপাদানকারক (The Ablative Case)—যাহা হইতে কোন বস্তু বা ব্যক্তি চলিত, ভীত, গৃহীত, রক্ষিত

বা উৎপন্ন বুঝায় তাহাকে **অপাদান** বলে। অপাদানকারকে **পঞ্চমী** বিভক্তি হয়। যথা—

(১) বৃক্ষ হইতে পাতা পড়িতেছে—বৃক্ষাৎ পত্রং পততি।

(২) মানুষ ব্যাঘ্র হইতে ভয় পায়—নরঃ ব্যাঘ্রাৎ বিভেতি।

এখানে 'বৃক্ষাৎ' ও 'ব্যাঘ্রাৎ' অপাদানকারক।

**২১। অধিকরণকারক ( The Locative Case )**—ক্রিয়ার আধারকে ( যে স্থানে বা কালে কোন ক্রিয়া নিষ্পন্ন হয় ) **অধিকরণ** বলে। অধিকরণকারকে **সপ্তমী** বিভক্তি হয়। যথা—

(১) বনে সিংহ বাস করে—বনে সিংহঃ বসতি।

(২) বর্ষাকালে বৃষ্টি হয়—বর্ষাসু বৃষ্টির্ভবতি।

এখানে 'বনে' ও 'বর্ষাসু অধিকরণকারক।

**N. B.**—সম্বন্ধে **ষষ্ঠী** বিভক্তি হয় এবং সম্বোধনে **প্রথমা** বিভক্তি হয়। যথা :—

**সম্বন্ধে ষষ্ঠী**—

(১) রামের বই—'রামস্য' পুস্তকম্।

(২) রাজার পুত্র—'রাজ্ঞঃ' পুত্রঃ।

**সম্বোধনে প্রথমা**—

(১) হে যদু—হে 'যদো'!

(২) হে মহারাজ—হে 'মহারাজ'!

**N. B.**—কারক ও বিভক্তি অনুসারে 'ছাত্র' শব্দের অর্থ নিম্নে প্রদত্ত হইল :—

প্রথমা—ছাত্র + ঃ=ছাত্রঃ—একটী ছাত্র ( A student ).
ছাত্র + ঔ = ছাত্রৌ – দুইটী ছাত্র ( Two students ).
ছাত্র + অঃ = ছাত্রাঃ – অনেক ছাত্র ( Many students ).

দ্বিতীয়া—ছাত্র + অম্ = ছাত্রম্—একটী ছাত্রকে ( To a student ).
ছাত্র + ঔ = ছাত্রৌ—দুইটী ছাত্রকে ( To two students ).
ছাত্র + অঃ = ছাত্রান্—অনেক ছাত্রকে ( To many students ).

তৃতীয়া—ছাত্র + আ = ছাত্রেণ—একটী ছাত্র দ্বারা ( By a student ).
ছাত্র + ভ্যাম্ = ছাত্রাভ্যাম্—দুইটী ছাত্রদ্বারা ( By two students ).
ছাত্র + ভিঃ = ছাত্রৈঃ—অনেক ছাত্রদ্বারা ( By many students ).

চতুর্থী—ছাত্র + এ = ছাত্রায়—একটী ছাত্রকে ( দান ) ( To a student ).
ছাত্র + ভ্যাম্ = ছাত্রাভ্যাম্ = দুইটী ছাত্রকে ( দান ) ( To two students ).
ছাত্র + ভ্যঃ = ছাত্রেভ্যঃ—অনেক ছাত্রকে ( দান ) ( To many students ).

পঞ্চমী—ছাত্র + অঃ = ছাত্রাৎ—একটী ছাত্র হইতে ( From a student ).
ছাত্র + ভ্যাম্ = ছাত্রাভ্যাম্—দুইটী ছাত্র হইতে ( From two students ).
ছাত্র + ভ্যঃ = ছাত্রেভ্যঃ—অনেক ছাত্র হইতে ( From many students ).

ষষ্ঠী—ছাত্র + অঃ = ছাত্রস্য—একটী ছাত্রের ( Of a student ).
ছাত্র + ওঃ = ছাত্রয়োঃ—দুইটী ছাত্রের ( Of two students ).
ছাত্র + আম্ = ছাত্রাণাম্—অনেক ছাত্রের ( Of many students ).

সপ্তমী—ছাত্র + ই = ছাত্রে—একটী ছাত্রে ( In a student ).
ছাত্র + ওঃ = ছাত্রয়োঃ—দুইটী ছাত্রে ( In two students ).
ছাত্র + সু = ছাত্রেষু - অনেক ছাত্রে ( In many students ).

সম্বোধন—ছাত্র + ঃ = ছাত্র—হে একটী ছাত্র ( Oh student ).
ছাত্র + ঔ = ছাত্রৌ—হে দুইটী ছাত্র ( Oh two students ).
ছাত্র + অঃ = ছাত্রাঃ—হে ছাত্রগণ ( Oh students ).

## Exercise

1. শব্দ ও পদ কাহাকে বলে? উদাহরণ দ্বারা উভয়ের পার্থক্য দেখাও।

2. নিম্নের কোন্‌টী শব্দ ও কোন্‌টী পদ বল :—
চন্দ্র, সূর্য্য, বৃক্ষ, ফল, শ্যামঃ, বালকঃ, নরেণ, ছাত্রৈঃ, দেবেষু।

3. বিশেষ্য কাহাকে বলে এবং উহা কয় প্রকার? উদাহরণ দ্বারা বুঝাইয়া দাও।

4. বিশেষণ, সর্ব্বনাম ও অব্যয় কাহাকে বলে? প্রত্যেকের এক একটী উদাহরণ দাও।

5. কারক কয় প্রকার এবং কি কি? সম্বন্ধ কারক নয় কেন?

6. শব্দ-বিভক্তির আকৃতিগুলি লিখ।

7. বাক্য কাহাকে বলে?

8. ছাত্রাঃ, ছাত্রাভ্যাম্, নরাঃ, নরৈঃ, ছাত্রাণাম্, ছাত্রেষু, হে ছাত্রাঃ এই কয়টী পদের বাঙ্গালা ও ইংরাজী অর্থ বল।

# চতুর্থ পরিচ্ছেদ

## সুবন্তপ্রকরণ

## (Declension of Words)

### স্বরান্ত পুংলিঙ্গ শব্দ

### অ-কারান্ত—দেব (Deity)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | দেবঃ | দেবৌ | দেবাঃ |
| দ্বিতীয়া | দেবম্ | দেবৌ | দেবান্ |
| তৃতীয়া | দেবেন | দেবাভ্যাম্ | দেবৈঃ |
| চতুর্থী | দেবায় | দেবাভ্যাম্ | দেবেভ্যঃ |
| পঞ্চমী | দেবাৎ | দেবাভ্যাম্ | দেবেভ্যঃ |
| ষষ্ঠী | দেবস্য | দেবয়োঃ | দেবানাম্ |
| সপ্তমী | দেবে | দেবয়োঃ | দেবেষু |
| সম্বোধন | দেব | দেবৌ | দেবাঃ |

(ক) প্রায় সমস্ত অকারান্ত পুংলিঙ্গ শব্দের রূপ দেব শব্দের ন্যায়। **দার (wife)** ও **প্রাণ (life)** এই দুইটী শব্দ পুংলিঙ্গ ও নিত্য বহুবচনান্ত।

Decline like দেব :—

নর (man), বৃক্ষ (tree), সিংহ (lion), ব্যাঘ্র (tiger), অশ্ব (horse), গজ (elephant), বিড়াল (cat), মৎস্য (fish), চন্দ্র (moon), সূর্য্য (sun), মেঘ (cloud), দিবস (day), কাল (time), সময় (time), পর্ব্বত (mountain), সাগর (sea), সর্প (snake), হ্রদ (lake), বাণ (arrow), গুণ (quality), মৃগ (deer), অর্থ (money), কর্ণ (ear), অনল (fire),

হস্ত (hand), চৌর (thief), মনুষ্য (man, বালক (boy), বিহগ (bird), ছাত্র (student), গ্রাম (village), পুত্র (son), শব্দ (sound), পবন (air), ভৃত্য (servant), শিক্ষক (teacher) ইত্যাদি।

(খ) প্রাণিবাচক হইলেও 'মিত্র' (friend) ও 'কলত্র' (wife) শব্দ ক্লীবলিঙ্গ। ইহাদের রূপ ক্লীবলিঙ্গ ফল শব্দের ন্যায়। 'মিত্র' (sun) পুংলিঙ্গ।

### Examples

1. গ্রামের মানুষগুলি = গ্রামস্থ মনুষ্যাঃ।
2. বালকের হস্ত দুইটী দ্বারা = বালকস্য হস্তাভ্যাম্।
3. সাগরে মৎস্যসকল = সাগরে মৎস্যাঃ।
4. সুন্দর পক্ষীগুলির = সুন্দরাণাং বিহগানাম্।
5. শিক্ষকগণের উপদেশ হইতে = শিক্ষকাণাম্ উপদেশাৎ।
6. গগনে উজ্জ্বল সূর্য্য = গগনে উজ্জ্বলঃ মিত্রঃ।
7. By the faithful servant of the king—ভূপস্য বিশ্বস্তেন ভৃত্যেন।
8. From the sound of the clouds—মেঘানাং শব্দাৎ।
9. By the pupils of the famous teacher—বিখ্যাতস্য শিক্ষকস্য শিষ্যৈঃ।
10. For the wife = দারেভ্যঃ।

### Exercise

I. সংস্কৃতে অনুবাদ কর :—

(১) সূর্য্যের আলোক। (২) সিংহের দন্তদ্বারা। (৩) কৃপণের অর্থ। (৪) গ্রামের লোকসকল। (৫) রাজার (নৃপ) আলয়ে ভিক্ষুকগণ।

2. Translate into Sanskrit :—

(*a*) *Many servants of the king.*

(*b*) The white teeth ( দন্ত ) of the elephant ( গজ ) ।

(*c*) A lion is roaring ( গর্জ্জতি ) ।

(*d*) The hero ( বীর ) kills ( হন্তি ) a tiger.

(*e*) From two black dogs.

(*f*) There are ( বিদ্যন্তে ) many snakes in the mountain.

3. Translate into English :—

(*a*) সিংহস্য ভীষণেন শব্দেন ।

(*b*) উন্নতে পর্ব্বতে সুন্দরাঃ ময়ূরাঃ ।

(*c*) ছাত্রস্য পুরাতনঃ পাঠঃ ।

(*d*) শিক্ষকস্য হিতঃ উপদেশঃ ।

(*e*) চন্দ্রস্য উজ্জ্বলৈঃ কিরণৈঃ ।

4. নিম্নলিখিত বিশেষ্যগুলির পূর্ব্বে এক একটী বিশেষণ বসাও :—

——হ্রদঃ, ——চন্দ্রস্য, ——গ্রামেষু, ——বালকাঃ, ——শব্দেন, ——নৃপঃ, ——হস্তৌ, ——বৃক্ষাঃ, ——ব্যাঘ্রাণাম্, ——বিহগানাম্ ।

## ই-কারান্ত—মুনি ( Sage )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | মুনিঃ | মুনী | মুনয়ঃ |
| দ্বিতীয়া | মুনিম্ | মুনী | মুনীন্ |
| তৃতীয়া | মুনিনা | মুনিভ্যাম্ | মুনিভিঃ |
| চতুর্থী | মুনয়ে | মুনিভ্যাম্ | মুনিভ্যঃ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| পঞ্চমী | মুনেঃ | মুনিভ্যাম্ | মুনিভ্যঃ |
| ষষ্ঠী | মুনেঃ | মুন্যোঃ | মুনীনাম্ |
| সপ্তমী | মুনৌ | মুন্যোঃ | মুনিষু |
| সম্বোধন | মুনে | মুনী | মুনয়ঃ |

পতি ও সখি শব্দ ভিন্ন হ্রস্ব ইকারান্ত পুংলিঙ্গ শব্দের রূপ 'মুনি' শব্দের ন্যায়।

নিম্নলিখিত শব্দগুলি মুনি শব্দের ন্যায় রূপ কর :—

কবি (poet), অগ্নি (fire), বিধি (creator), অরি (enemy), কপি (monkey), ব্যাধি (disease), অসি (sword), উদধি (sea), অলি (black-bee), গিরি (mountain), ধ্বনি (sound), ঋষি (sage), ভূপতি, নরপতি, মহীপতি, নৃপতি (king), রবি (sun), রশ্মি (ray), সারথি (charioteer), পাণি (hand), বহ্নি (fire), অহি (snake), জ্ঞাতি (kinsman), অতিথি (guest), মণি (jewel), শ্রীপতি (Vishnu).

## Examples

1. উদধিতে অনেক মণি আছে—উদধৌ মণয়ঃ বিদ্যন্তে।
2. নরপতিগণের সারথিগণ—নরপতীনাং সারথয়ঃ।
3. কৃষ্ণ অর্জুনের সারথি ছিলেন—কৃষ্ণঃ অর্জুনস্য সারথিঃ আসীৎ।
4. Hari saw many mountains—হরিঃ গিরীন্ অপশ্যৎ।
5. Rama is seeing fire—রামঃ বহ্নিং পশ্যতি।
6. The kinsmen of the king are poets—ভূপতেঃ জ্ঞাতয়ঃ কবয়ঃ।

## Exercise

**1.** সংস্কৃতে অনুবাদ কর :—

(১) রবির উজ্জ্বল রশ্মিসমূহ দ্বারা।

(২) শ্রীপতির জ্ঞাতিরা দয়াশীল।

(৩) ভূপতির আলয়ে অনেক অতিথি।

(৪) গিরি হইতে পতিত বানরগণ ( কপি )।

(৫) সারথির অশ্ব সকল সুন্দর।

**2.** Translate into Sanskrit :—

(*a*) By the sharp sword of the king.

(*b*) A snake ( অহি ) bit ( অদশৎ ) two sages ( মুনি )।

(*c*) The rays of the sun are hot.

(*d*) The monkeys live ( বসন্তি ) in the trees.

(*e*) There are many guests in the house of the king ( নৃপতি )।

**3.** Correct the following :—

রবিস্য উজ্জ্বলঃ কিরণৈঃ। মুনিনাঃ পবিত্রে আশ্রমেষু। অরিনাং তীক্ষ্ণাং অসিভিঃ। মহীপত্যুঃ আদেশেনঃ।

**4.** Decline—ভূপতি, গিরি, হরি and অহি in ৬ষ্ঠী, ৫মী, and ৭মী।

## পতি ( Husband )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | পতিঃ | পতী | পতয়ঃ |
| দ্বিতীয়া | পতিম্ | পতী | পতীন্ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| তৃতীয়া | পত্যা | পতিভ্যাম্ | পতিভিঃ |
| চতুর্থী | পত্যে | পতিভ্যাম্ | পতিভ্যঃ |
| পঞ্চমী | পত্যুঃ | পতিভ্যাম্ | পতিভ্যঃ |
| ষষ্ঠী | পত্যুঃ | পত্যোঃ | পতীনাম্ |
| সপ্তমী | পত্যৌ | পত্যোঃ | পতিষু |
| সম্বোধন | পতে | পতী | পতয়ঃ |

N. B.—পতি শব্দের পূর্ব্বে অন্য কোন শব্দ সমাসে মিলিত থাকিলে তাহার রূপ মুনি শব্দের তুল্য হইবে। যথা—ভূপতি, নৃপতি, নরপতি, মহীপতি, শ্রীপতি প্রভৃতি শব্দের রূপ মুনি শব্দের ন্যায়।

## সখি ( Friend )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | সখা | সখায়ৌ | সখায়ঃ |
| দ্বিতীয়া | সখায়ম্ | সখায়ৌ | সখীন্ |
| তৃতীয়া | সখ্যা | সখিভ্যাম্ | সখিভিঃ |
| চতুর্থী | সখ্যে | সখিভ্যাম্ | সখিভ্যঃ |
| পঞ্চমী | সখ্যুঃ | সখিভ্যাম্ | সখিভ্যঃ |
| ষষ্ঠী | সখ্যুঃ | সখ্যোঃ | সখীনাম্ |
| সপ্তমী | সখ্যৌ | সখ্যোঃ | সখিষু |
| সম্বোধন | সখে | সখায়ৌ | সখায়ঃ |

### Examples

1. রামের সখার গৃহে অনেক অতিথি—রামস্য সখ্যুঃ গৃহে অতিথয়ঃ।

2. ভূপতির সখাকে ডাক—ভূপতেঃ সখায়ম্ আহ্বয়।

3. বলি অসুরগণের পতি ছিলেন—বলিঃ অসুরাণাং পতিঃ আসীৎ।

4. The general of the king will come here—নৃপতেঃ সেনাপতিঃ অত্র আগমিষ্যতি।

5. The prince is walking with his friends—যুবরাজঃ তস্য সখিভিঃ সহ ভ্রমতি।

### Exercise

1. সংস্কৃতে অনুবাদ কর :—

(১) যদু রামের সখা। (২) নবীনের সখার আলয়। (৩) নরপতির বাড়ী (আলয়) দেখ (পশ্য)। (৪) হরির বন্ধুর (সখি) পুত্রটী সুশীল। (৫) ভূপতির আদেশে আগত লোক সকল।

2. Translate into Sanskrit :—

(1) By the order of the general. (2) I have invited (নিমন্ত্রিতবান্) my friend (সখি)। (3) Jadu got (অলভত) the book from his friend (সখি)। (4) Do not forsake (মা ত্যজ) your master (পতি)। (5) Sita (সীতা) went (অগচ্ছৎ) to the forest (বনং) with her husband (তস্যাঃ পত্যা সহ)।

3. Decline—পতি, সখি and মহীপতি in ১মা, ৪র্থী and ৬ষ্ঠী।

## উ-কারান্ত—সাধু ( Honest, saint )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | সাধুঃ | সাধূ | সাধবঃ |
| দ্বিতীয়া | সাধুম্ | সাধূ | সাধূন্ |
| তৃতীয়া | সাধুনা | সাধুভ্যাম্ | সাধুভিঃ |
| চতুর্থী | সাধবে | সাধুভ্যাম্ | সাধুভ্যঃ |
| পঞ্চমী | সাধোঃ | সাধুভ্যাম্ | সাধুভ্যঃ |
| ষষ্ঠী | সাধোঃ | সাধ্বোঃ | সাধূনাম্ |
| সপ্তমী | সাধৌ | সাধ্বোঃ | সাধুষু |
| সম্বোধন | সাধো | সাধূ | সাধবঃ |

প্রায় সমুদায় হ্রস্ব উকারান্ত পুংলিঙ্গ শব্দ 'সাধু' শব্দের ন্যায়।

নিম্নলিখিত শব্দগুলি সাধু শব্দের মত রূপ কর :—

বিধু (moon), পশু (beast), ধাতু (metal), বিন্দু (drop), বায়ু (air), বাহু (arm), ভিক্ষু (beggar), তরু (tree), শত্রু (enemy), ভানু (sun), হেতু (cause), গুরু (preceptor), বন্ধু (friend), শিশু (child), প্রভু (lord), জন্তু (animal), ঋতু (season), রিপু (enemy), মৃত্যু (death).

### Examples

1. বিধুর শীতল কিরণসমূহ—বিধোঃ শীতলাঃ কিরণাঃ।
2. পশুগণের মধ্যে সিংহ বলিষ্ঠ—পশুষু সিংহঃ বলিষ্ঠঃ।
3. Honest men are kind to animals—সাধবঃ জন্তূন্ প্রতি দয়ালবঃ ভবন্তি।

## Examples

1. রামের সখার গৃহে অনেক অতিথি—রামস্য সখ্যুঃ গৃহে অতিথয়ঃ।

2. ভূপতির সখাকে ডাক—ভূপতেঃ সখায়ম্ আহ্বয়।

3. বলি অসুরগণের পতি ছিলেন—বলিঃ অসুরাণাং পতিঃ আসীৎ।

4. The general of the king will come here—নৃপতেঃ সেনাপতিঃ অত্র আগমিষ্যতি।

5. The prince is walking with his friends—যুবরাজঃ তস্য সখিভিঃ সহ ভ্রমতি।

## Exercise

1. সংস্কৃতে অনুবাদ কর :—

(১) যদু রামের সখা। (২) মহীনের সখার আলয়। (৩) নরপতির বাড়ী (আলয়) দেখ (পশ্য)। (৪) হরির বন্ধুর (সখি) পুত্রটী সুশীল। (৫) ভূপতির আদেশে আগত লোক সকল।

2. Translate into Sanskrit :—

(1) By the order of the general. (2) I have invited (নিমন্ত্রিতবান্) my friend (সখি)। (3) Jadu got (অলভত) the book from his friend (সখি)। (4) Do not forsake (মা ত্যজ) your master (পতি)। (5) Sita (সীতা) went (অগচ্ছৎ) to the forest (বনং) with her husband (তস্যাঃ পত্যা সহ)।

3. Decline—পতি, সখি and মহীপতি in ১মা, ৪র্থী and ৬ষ্ঠী।

## উ-কারান্ত—সাধু ( Honest, saint )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | সাধুঃ | সাধূ | সাধবঃ |
| দ্বিতীয়া | সাধুম্ | সাধূ | সাধূন্ |
| তৃতীয়া | সাধুনা | সাধুভ্যাম্ | সাধুভিঃ |
| চতুর্থী | সাধবে | সাধুভ্যাম্ | সাধুভ্যঃ |
| পঞ্চমী | সাধোঃ | সাধুভ্যাম্ | সাধুভ্যঃ |
| ষষ্ঠী | সাধোঃ | সাধ্বোঃ | সাধূনাম্ |
| সপ্তমী | সাধৌ | সাধ্বোঃ | সাধুষু |
| সম্বোধন | সাধো | সাধূ | সাধবঃ |

প্রায় সমুদায় হ্রস্ব উকারান্ত পুংলিঙ্গ শব্দ 'সাধু' শব্দের ন্যায়।

নিম্নলিখিত শব্দগুলি সাধু শব্দের মত রূপ কর :—

বিধু (moon), পশু (beast), ধাতু (metal), বিন্দু (drop), বায়ু (air), বাহু (arm), ভিক্ষু (beggar), তরু (tree), শত্রু (enemy), ভানু (sun), হেতু (cause), গুরু (preceptor), বন্ধু (friend), শিশু (child), প্রভু (lord), জন্তু (animal), ঋতু (season), রিপু (enemy), মৃত্যু death).

### Examples

1. বিধুর শীতল কিরণসমূহ—বিধোঃ শীতলাঃ কিরণাঃ।
2. পশুগণের মধ্যে সিংহ বলিষ্ঠ—পশুষু সিংহঃ বলিষ্ঠঃ।
3. Honest men are kind to animals—সাধবঃ জন্তূন্ প্রতি দয়ালবঃ ভবন্তি।

4. Beasts roam in the forest—পশবঃ বনেষু বিচরন্তি।
5. Hari's friends are honest—হরের্বন্ধবঃ সাধবঃ।
6. The wind is blowing gently—বায়ুঃ মৃদু প্রবহতি।

## Exercise

1. সংস্কৃতে অনুবাদ কর:—

(১) প্রভুর আদেশে আগত ভৃত্যগণ। (২) শত্রুর আলয়ে ভিক্ষুকগণ। (৩) সাধুদিগের সহিত বাস করিবে (বসেৎ)। (৪) রাহু বিধুকে গ্রাস করে (গ্রসতে)। (৫) সাধুদিগের উপদেশ শোনা উচিত (শৃণুয়াৎ)।

2. Translate into Sanskrit:—

(*a*) Spring is the king (পতি) of seasons. (*b*) See (পশ্য) the full moon (বিধু)। (*c*) The rays (অংশু) of the sun (ভানু) are hot. (*d*) The lion is the king of beasts. (*e*) The master (প্রভু) is going (গচ্ছতি) to the house of his friend (বন্ধু)।

3. Decline—বিধু, শিশু, বায়ু and গুরু in ১মা, ২য়া and ৬ষ্ঠী।

4. Fill up the blanks with suitable adjectives:—

——বায়ুঃ, ——অংশবঃ, ——তরূণাম্, ——প্রভবঃ, ——ভানুঃ, ——বিধুনা, ——পশবঃ।

### ঋ-কারান্ত—দাতৃ (Giver) পুং m

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | দাতা | দাতারৌ | দাতারঃ |
| দ্বিতীয়া | দাতারম্ | দাতারৌ | দাতৃন্ |

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| তৃতীয়া | দাত্রা | দাতৃভ্যাম্ | দাতৃভিঃ |
| চতুর্থী | দাত্রে | দাতৃভ্যাম্ | দাতৃভ্যঃ |
| পঞ্চমী | দাতুঃ | দাতৃভ্যাম্ | দাতৃভ্যঃ |
| ষষ্ঠী | দাতুঃ | দাত্রোঃ | দাতৄণাম্ |
| সপ্তমী | দাতরি | দাত্রোঃ | দাতৃষু |
| সম্বোধন | দাতঃ | দাতারৌ | দাতারঃ |

মাতৃ, পিতৃ, ভ্রাতৃ, জামাতৃ, নৃ, ননান্দৃ, যাতৃ, দুহিতৃ, সব্যেষ্টৃ ও দেবৃ ভিন্ন সমস্ত ঋকারান্ত পুংলিঙ্গ শব্দের রূপ 'দাতৃ' শব্দের মত।

নিম্নলিখিত শব্দগুলি দাতৃ শব্দের মত রূপ কর :—

বিধাতৃ ( creator ), জেতৃ ( conqueror ), সবিতৃ ( sun ), কর্তৃ ( doer ), হোতৃ ( sacrificer ), শ্রোতৃ ( hearer ).

## পিতৃ ( Father )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | পিতা | পিতরৌ | পিতরঃ |
| দ্বিতীয়া | পিতরম্ | পিতরৌ | পিতৄন্ |
| তৃতীয়া | পিত্রা | পিতৃভ্যাম্ | পিতৃভিঃ |
| চতুর্থী | পিত্রে | পিতৃভ্যাম্ | পিতৃভ্যঃ |
| পঞ্চমী | পিতুঃ | পিতৃভ্যাম্ | পিতৃভ্যঃ |
| ষষ্ঠী | পিতুঃ | পিত্রোঃ | পিতৄণাম্ |
| সপ্তমী | পিতরি | পিত্রোঃ | পিতৃষু |
| সম্বোধন | পিতঃ | পিতরৌ | পিতরঃ |

ভ্রাতৃ ( brother ), জামাতৃ ( son-in-law ), নৃ ( man ) প্রভৃতি কয়েকটি শব্দের রূপ পিতৃ শব্দের মত। কেবল নৃ শব্দের ষষ্ঠী বিভক্তির বহুবচনে নৃণাম্, নৃণাম্ এই দুইটী পদ হয়।

## ও-কারান্ত—গো ( Cow )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | গৌঃ | গাবৌ | গাবঃ |
| দ্বিতীয়া | গাম্ | গাবৌ | গাঃ |
| তৃতীয়া | গবা | গোভ্যাম্ | গোভিঃ |
| চতুর্থী | গবে | গোভ্যাম্ | গোভ্যঃ |
| পঞ্চমী | গোঃ | গোভ্যাম্ | গোভ্যঃ |
| ষষ্ঠী | গোঃ | গবোঃ | গবাম্ |
| সপ্তমী | গবি | গবোঃ | গোষু |
| সম্বোধন | গৌঃ | গাবৌ | গাবঃ |

সমুদয় ও-কারান্ত পুংলিঙ্গ শব্দের রূপ 'গো' শব্দের তুল্য।

### Examples

**1.** দাতারা দীর্ঘজীবী হউন—দাতারঃ দীর্ঘং জীবন্তু।

**2.** সূর্য্যের কিরণ প্রখর—সবিতুঃ কিরণাঃ প্রখরাঃ।

**3.** বিধাতার আদেশে সূর্য্য আকাশে উঠে—বিধাতুঃ আদেশেন সবিতা আকাশে উদেতি।

**4.** *See the house of Jadu's son-in-law*—যদোঃ জামাতুঃ আলয়ং পশ্য।

5. The milk of the cows is sweet by nature—গবাং দুগ্ধং প্রকৃত্যা মধুরম্।

6. The cows are grazing in the fields—গাবঃ ক্ষেত্রেষু চরন্তি।

## Exercise

1. সংস্কৃতে অনুবাদ কর :—

(১) বন্ধুর পিতা দয়ালু। (২) বিধাতার আদেশ। (৩) দর্শকগণ (দ্রষ্টৃ) আনন্দিত হইয়াছেন (অভবন্)। (৪) হরির অনেকগুলি নাতি (নপ্তৃ) আছে (বিদ্যন্তে)।

2. Translate into Sanskrit :—

(1) Do not quarrel ( কলহং মা কুরু ) with your brother. (2) Lakshman was ( আসীৎ ) Sita's ( সীতায়াঃ ) husband's brother ( দেবৃ )। (3) Give ( দেহি ) the cows to the Brahmin. (4) The price of the cow is hundred rupees ( শতঃ রৌপ্যমুদ্রাঃ )। (5) The shopkeeper ( আপণিকঃ ) calls ( আহ্বয়তি ) buyers ( ক্রেতৃ )।

3. Decline—গো, পিতৃ, নৃ and ভ্রাতৃ।

4. Correct the following :—

রামস্য ভ্রাতারৌ দরিদ্রৌ। ক্ষেত্রে কৃষ্ণাঃ গবঃ। গোস্য দুগ্ধং মধুরম্। গদোঃ জামাতারঃ দাতরঃ ভবন্তি।

5. Translate into English :—

দাতুঃ উত্তমঃ আলয়ঃ। জামাতুঃ আলয়ে ভ্রাতরঃ। হরেঃ ভ্রাতরঃ দয়ালবঃ। পিতুঃ আদেশঃ পালনীয়ঃ।

## অন্যান্য স্ত্রীলিঙ্গ শব্দ

### আ-কারান্ত—লতা ( Creeper )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | লতা | লতে | লতাঃ |
| দ্বিতীয়া | লতাম্ | লতে | লতাঃ |
| তৃতীয়া | লতয়া | লতাভ্যাম্ | লতাভিঃ |
| চতুর্থী | লতায়ৈ | লতাভ্যাম্ | লতাভ্যঃ |
| পঞ্চমী | লতায়াঃ | লতাভ্যাম্ | লতাভ্যঃ |
| ষষ্ঠী | লতায়াঃ | লতয়োঃ | লতানাম্ |
| সপ্তমী | লতায়াম্ | লতয়োঃ | লতাসু |
| সম্বোধন | লতে | লতে | লতাঃ |

(ক) সমুদয় আকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের রূপ 'লতা' শব্দের ন্যায়। মাতৃবাচক অম্বা শব্দের সম্বোধনের একবচনে 'অম্ব' হইবে।

(খ) বর্ষা ( Rainy season ) নিত্য বহুবচন।

নিম্নলিখিত শব্দগুলি লতা 'শব্দের' মত রূপ কর :—

বালিকা (girl), কৃপা (mercy), ভাষা (language), দয়া (kindness), প্রজা (subject), কন্যা (daughter), নিদ্রা (sleep), বিদ্যা (learning), শাখা (branch), বালা (girl), ভার্যা, জায়া (wife), শয্যা (bed), বার্তা (news), আজ্ঞা (command), লজ্জা (shame), সুধা (nectar), শোভা (beauty), ছায়া (shade), ক্ষমা (forgiveness), ক্ষুধা (hunger), তারা (star), মালা (garland), কথা (story), সেনা (army).

## স্বরান্ত স্ত্রীলিঙ্গ শব্দ

### আ-কারান্ত—লতা ( Creeper )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | লতা | লতে | লতাঃ |
| দ্বিতীয়া | লতাম্ | লতে | লতাঃ |
| তৃতীয়া | লতয়া | লতাভ্যাম্ | লতাভিঃ |
| চতুর্থী | লতায়ৈ | লতাভ্যাম্ | লতাভ্যঃ |
| পঞ্চমী | লতায়াঃ | লতাভ্যাম্ | লতাভ্যঃ |
| ষষ্ঠী | লতায়াঃ | লতয়োঃ | লতানাম্ |
| সপ্তমী | লতায়াম্ | লতয়োঃ | লতাসু |
| সম্বোধন | লতে | লতে | লতাঃ |

(ক) সমুদয় আকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের রূপ 'লতা' শব্দের ন্যায়। মাতৃবাচক অম্বা শব্দের সম্বোধনের একবচনে 'অম্ব' হইবে।

(খ) বর্ষা ( Rainy season ) নিত্য বহুবচন।

নিম্নলিখিত শব্দগুলি লতা 'শব্দের' মত রূপ কর :—

বালিকা (girl), কৃপা (mercy), ভাষা (language), দয়া (kindness), প্রজা (subject), কন্যা (daughter), নিদ্রা (sleep), বিদ্যা (learning), শাখা (branch), বালা (girl), ভার্য্যা, জায়া (wife), শয্যা (bed), বার্ত্তা (news), আজ্ঞা (command), লজ্জা (shame), সুধা (nectar), শোভা (beauty), ছায়া (shade), ক্ষমা (forgiveness), ক্ষুধা (hunger), তারা (star), মালা (garland), কথা (story), সেনা (army).

## Examples

1. সাধুগণের অসীম কৃপা—সাধূনাম্ অসীমা কৃপা।

2. মুনিদের আশ্রমের শোভা দ্বারা—মুনীনাম্ আশ্রমস্য শোভয়া।

3. আকাশে অসংখ্য তারকা—আকাশে অসংখ্যাঃ তারকাঃ।

4. লতার উপর অনেক ভ্রমর আছে—লতায়াঃ উপরি বহবঃ ভ্রমরাঃ সন্তি।

5. By the grace of God—ঈশ্বরস্য কৃপয়া।

6. The garlands of the girls—বালিকানাং মালাঃ।

7. Grapes are very sweet to taste—দ্রাক্ষাঃ স্বাদেন মধুরাঃ।

8. Forgiveness is the best virtue—ক্ষমা হি শ্রেষ্ঠো ধর্মঃ।

## Exercise

1. Translate into Sanskrit :—

(*a*) আকাশের সুন্দর শোভা। পরমেশ্বরের অসীম কৃপা। বৃক্ষসকলের শুষ্ক শাখাগুলি। শিশুগণের ক্ষুধা। দরিদ্রগণের সেবা।

(*b*) Many beautiful branches of the trees. In the dark night ( নিশা )। The subjects came ( আগতাঃ ) by the command of the king ( নৃপঃ )। Shiva is the husband of Uma, the daughter ( কন্যা ) of Himalaya.

## ই-কারান্ত—মতি ( Intelligence )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | মতিঃ | মতী | মতয়ঃ |
| দ্বিতীয়া | মতিম্ | মতী | মতীঃ |
| তৃতীয়া | মত্যা | মতিভ্যাম্ | মতিভিঃ |
| চতুর্থী | মত্যৈ, মতয়ে | মতিভ্যাম্ | মতিভ্যঃ |
| পঞ্চমী | মত্যাঃ, মতেঃ | মতিভ্যাম্ | মতিভ্যঃ |
| ষষ্ঠী | মত্যাঃ, মতেঃ | মত্যোঃ | মতীনাম্ |
| সপ্তমী | মত্যাম্, মতৌ | মত্যোঃ | মতিষু |
| সম্বোধন | মতে | মতী | মতয়ঃ |

সমুদয় হ্রস্ব ইকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের রূপ 'মতি' শব্দের ন্যায়।

নিম্নলিখিত শব্দগুলি মতি শব্দের ন্যায় রূপ কর :—

অঙ্গুলি (finger), উন্নতি (prosperity), রাত্রি (night), ধূলি (dust), বুদ্ধি (intelligence), কান্তি (beauty), স্মৃতি (memory), সৃষ্টি (creation), বৃষ্টি (rain), ক্ষিতি (earth), জাতি (caste), ভক্তি (devotion), মুক্তি (freedom), শক্তি (power), বিপণি (shop), কীর্ত্তি (fame), ভূমি (earth), গতি (motion), মূর্ত্তি (image), গীতি (song).

### Examples

1. মনুষ্যগণের বুদ্ধি দ্বারা—মনুষ্যাণাং বুদ্ধ্যা।
2. দেবতাদের মূর্ত্তিগুলি—দেবতানাং মূর্ত্তয়ঃ।
3. নরপতিগণের অসীম শক্তি—নরপতীনাম্ অসীমা শক্তিঃ।
4. The beauty of the nature is charming—প্রকৃতেঃ শোভা মনোহরা।

**5.** Birds return to their nests at night—বিহগাঃ রাত্রৌ নীড়ান্ প্রত্যাগচ্ছন্তি।

*6.* *My father worships the image of Durga*—মম পিতা দুর্গায়াঃ মূর্ত্তিং পূজয়তি।

**7.** The fame of the famous king—বিখ্যাতস্য ভূপস্য কীর্ত্তিঃ।

**Exercise.**

Translate into Sanskrit :—

(*a*) ভক্তিদ্বারা সন্তুষ্ট দেবগণ। ক্ষিতিতে অনেক জন্তু। বালিকার সুন্দর গান। পণ্ডিতগণের উত্তম বুদ্ধি দ্বারা। বিধাতার সৃষ্টি।

(*b*) Many beasts live (বসন্তি) on earth (ক্ষিতি or ভূমি)। By the good intellect (বুদ্ধি) of the king (নৃপ)। In memory (স্মৃতি) of the great Pandit Vidyasagar.

## ঈ-কারান্ত—নদী ( River )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | নদী | নদ্যৌ | নদ্যঃ |
| দ্বিতীয়া | নদীম্ | নদ্যৌ | নদীঃ |
| তৃতীয়া | নদ্যা | নদীভ্যাম্ | নদীভিঃ |
| চতুর্থী | নদ্যৈ | নদীভ্যাম্ | নদীভ্যঃ |
| পঞ্চমী | নদ্যাঃ | নদীভ্যাম্ | নদীভ্যঃ |
| ষষ্ঠী | নদ্যাঃ | নদ্যোঃ | নদীনাম্ |
| সপ্তমী | নদ্যাম্ | নদ্যোঃ | নদীষু |
| সম্বোধন | নদি | নদ্যৌ | নদ্যঃ |

## Exercise

1. Translate into Sanskrit :—

(*a*) আকাশ মেঘে ( জলমুচ্ ) আচ্ছন্ন। ইন্দ্রকে ( বৃত্রহন্ ) পূজা কর ( পূজয় )। শত্রু ( দ্বিষ্ ) হইতে ভয় নাই। সে হস্তের ( দোষ্ ) দ্বারাই যুদ্ধ করিয়াছিল ( অযুধ্যত )। বিধাতার ( বেধস্ ) লিপি মিথ্যা হয় না। অধার্ম্মিক পুরুষের ( পুম্স্ ) কোথাও ( কুত্রাপি ) মঙ্গল নাই। ভ্রমরের ( মধুলিহ্ ) ছয়টী পা আছে।

(*b*) The sun rises (উদেতি) in the east. ( প্রাচ্ )। Write *in* simple ( সরলয়া ) word. There was a learned man in the city ( পুর্ )। The enemy ( দ্বিষ্ ) entered ( প্রাবিশৎ ) into the city. By his blessing ( আশিস্ ) I live ( বসামি ) in peace ( শান্ত্যা )। The creator ( বেধস্ ) creates ( সৃজতি ) the world. I have a pair of shoes ( উপানহ্ )।

2. Translate into English :—

পুষ্পিতেয়ং বীরুৎ। তস্য মধুরাং গিরং শৃণু। পুরঃ উদীচি প্রখরা নদী। বেধসঃ নৈপুণ্যমেতৎ। স দোর্ভ্যাং ভারমুত্তোলয়তি। ভগবতঃ আশিষা সর্ব্বং মে মঙ্গলম্। মম উপানহৌ ছিন্নৌ। তস্য অতুলো মহিমা।

3. Decline :—

বৃত্রহন্, তির্য্যচ্, ককুভ্, বিশ্, দোষ and মধুলিহ্ in ২য়া, ৪র্থী, ৬ষ্ঠী and সপ্তমী।

4. Correct the following :—

পুরসঃ পশ্চাৎ। ককুভাৎ আগতাঃ। দ্বিষস্য প্রতাপেন। স দোষাভ্যাং মাং প্রহৃতবান্। স বৃত্রহস্য আশিষেণ সুখী অভবৎ। মহিমস্য প্রভাবাৎ। মধুলিহস্য গুঞ্জনং মধুরম্।

## ব্যঞ্জনান্ত ক্লীবলিঙ্গ শব্দ

### চ্-কারান্ত—প্রাচ্

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | প্রাক্ | প্রাচী | প্রাঞ্চি |
| দ্বিতীয়া | প্রাক্ | প্রাচী | প্রাঞ্চি |
| সম্বোধন | প্রাক্ | প্রাচী | প্রাঞ্চি |

অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়। প্রত্যচ্, তির্য্যচ্, উদচ্ ভিন্ন সমুদয় চ্-কারান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ প্রাচ শব্দের ন্যায়।

### প্রত্যচ্

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | প্রত্যক্ | প্রতীচী | প্রত্যঞ্চি |
| দ্বিতীয়া | প্রত্যক্ | প্রতীচী | প্রত্যঞ্চি |
| সম্বোধন | প্রত্যক্ | প্রতীচী | প্রত্যঞ্চি |

অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়।

### তির্য্যচ্

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | তির্য্যক্ | তিরশ্চী | তির্য্যঞ্চি |
| দ্বিতীয়া | তির্য্যক্ | তিরশ্চী | তির্য্যঞ্চি |
| সম্বোধন | তির্য্যক্ | তিরশ্চী | তির্য্যঞ্চি |

অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়।—

### উদঞ্চ্

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | উদক্ | উদীচী | উদঞ্চি |
| দ্বিতীয়া | উদক্ | উদীচী | উদঞ্চি |
| সম্বোধন | উদক্ | উদীচী | উদঞ্চি |

অবশিষ্ট বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়।

### জ্-কারান্ত—অসৃজ্ ( Blood )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | অসৃক্ | অসৃজী | অসৃঞ্জি |
| দ্বিতীয়া | অসৃক্ | অসৃজী | অসৃঞ্জি |
| সম্বোধন | অসৃক্ | অসৃজী | অসৃঞ্জি |

অবশিষ্ট বিভক্তিতে বণিজ্ শব্দের ন্যায়। প্রায় সমুদয় জ্-কারান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ এই প্রকার।

### ত্-কারান্ত—জগৎ ( World )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | জগৎ | জগতী | জগন্তি |
| দ্বিতীয়া | জগৎ | জগতী | জগন্তি |
| সম্বোধন | জগৎ | জগতী | জগন্তি |

অবশিষ্ট বিভক্তিতে ভূভৃৎ শব্দের ন্যায়। কতিপয় শতৃ ( অৎ )-প্রত্যয়ান্ত ও মহৎ ভিন্ন সমুদয় ত্-কারান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ এই প্রকার।

'মহৎ' শব্দের রূপ প্রথম ভাগে দ্রষ্টব্য।

## ইচ্ছৎ ( Wishing )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | ইচ্ছৎ | ইচ্ছতী, ইচ্ছন্তী | ইচ্ছন্তি |
| দ্বিতীয়া | ইচ্ছৎ | ইচ্ছতী, ইচ্ছন্তী | ইচ্ছন্তি |
| সম্বোধন | ইচ্ছৎ | ইচ্ছতী, ইচ্ছন্তী | ইচ্ছন্তি |

তুদাদিগণীয় ও অদাদিগণীয় আকারান্ত ধাতুর উত্তর শতৃ ( অৎ )-প্রত্যয় করিয়া যে সমস্ত পদ নিষ্পন্ন হয়, তাহাদের এই প্রকার রূপ হয়।

ভবিষ্যৎকালে স্যতৃ ( স্যৎ )-প্রত্যয়-নিষ্পন্ন শব্দসকল ক্লীবলিঙ্গে ইচ্ছৎ শব্দের ন্যায় হইবে। যথা—ভবিষ্যৎ, যাস্যৎ প্রভৃতি।

## দদৎ ( Giving )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | দদৎ | দদতী | দদন্তি, দদতি |
| দ্বিতীয়া | দদৎ | দদতী | দদন্তি, দদতি |
| সম্বোধন | দদৎ | দদতী | দদন্তি, দদতি |

দ্বিত্ব ধাতুর উত্তর শতৃ ( অৎ )-প্রত্যয়নিষ্পন্ন শব্দসকলের রূপ দদৎ শব্দের ন্যায়।

## দ্-কারান্ত—হৃদ্ ( Heart )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | হৃৎ | হৃদী | হৃন্দি |
| দ্বিতীয়া | হৃৎ | হৃদী | হৃন্দি |
| সম্বোধন | হৃৎ | হৃদী | হৃন্দি |

অন্যান্য বিভক্তিতে সুহৃদ্ শব্দের ন্যায়। সমুদয় দ্-কারান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ হৃদ্ শব্দের ন্যায়।

## শ্-কারান্ত—ঈদৃশ্ ( Like this )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | ঈদৃক্ | ঈদৃশী | ঈদৃংশি |
| দ্বিতীয়া | ঈদৃক্ | ঈদৃশী | ঈদৃংশি |
| সম্বোধন | ঈদৃক্ | ঈদৃশী | ঈদৃংশি |

অন্যান্য বিভক্তিতে দিশ্ শব্দের ন্যায়। যাদৃশ্, তাদৃশ্, সদৃশ্ প্রভৃতি শ-কারান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ ঈদৃশ্ শব্দের ন্যায়।

### Examples

1. ভগবৎকর্তৃক এই পৃথিবী সৃষ্ট হইয়াছে—ভগবতা ইদং জগৎ সৃষ্টম্।
2. তাহার হৃদয় অত্যন্ত দুর্বল—তস্য হৃৎ অতীব দুর্বলম্।
3. বিন্দু বিন্দু রক্ত পড়িতেছে—অসৃক্ বিন্দুশঃ পততি।
4. Do not say so—নেদৃক্ কথয়।
5. Make your heart strong—তব হৃৎ সবলং কুরু।

### *Exercise*

1. Translate into Sanskrit :—

(*a*) কে এই বিশাল জগৎ সৃষ্টি করিয়াছে ( অসৃজৎ )। হৃদয়ে কুভাব পোষণ করিও ( পুষাণ ) না। যুদ্ধে রক্তের ( অসৃজ্ ) নদী বহিয়াছিল ( অবহৎ )। এরূপ বস্তু আমি কখনও ( কদাপি ) দেখি নাই।

(*b*) There are seven worlds. His blood ( অসৃজ্ ) is impure. Make your heart filled with good ideas. I do not drink such hot water.

## Exercise

1. Translate into Sanskrit :—

(*a*) আমি উভয়কেই ভয় করি ( বিভেমি )। তুমি রাম ও শ্যাম উভয়কেই ( উভৌ ) বলিয়াছ ( অব্রবীঃ )।

(*b*) There are many banian trees on both sides of the tank. Jadu and Hari both are going.

2. Decline :—

উভয় and উভ in ২য়া, ৩য়া, ৫মী and ৭মী।

# চতুর্থ পরিচ্ছেদ

## কারক ও বিভক্তি

কারক ও বিভক্তির বিষয় সাধারণভাবে প্রথমাংশে আলোচিত হইয়াছে এখানে তৎসম্বন্ধে আরও কিছু বিশেষ ভাবে আলোচনা করা হইতেছে।

### প্রথমা

১। যে কোনও কারক উক্ত হইলে তাহাতে প্রথমা বিভক্তি হয়। তিঙ্-বিভক্তি, কৃৎপ্রত্যয় প্রভৃতি দ্বারা যাহার বিষয় জানা যায় তাহা উক্ত হয়। 'পঠতি' পদের লট্-তি বিভক্তি দ্বারা জানিতে পারি যে পঠতির কর্তা প্রথম পুরুষ ও একবচন। কাজেই পঠতি তাহার কর্তার বিষয় বলিয়া দিতেছে। অতএব পঠতি ক্রিয়ার কর্তা উক্ত হয় এবং তাহাতে প্রথমা বিভক্তি হয়। আবার দৃষ্ট (দৃশ্+ক্ত) শব্দের ক্ত প্রত্যয় দৃশ্ ধাতুর কর্মের বিষয় বলিয়া দেয়, কাজেই 'দৃষ্ট' শব্দের প্রয়োগে দৃশ ধাতুর কর্ম উক্ত হয় এবং তাহাতে প্রথমা বিভক্তি হয়। এইরূপে আসন (আস্+অনট্) শব্দের অনট্ প্রত্যয় আস্ (to sit) ধাতুর অধিকরণ কারকের কথা বলিয়া দিতেছে, কাজেই এখানে অধিকরণ কারক উক্ত হইয়া প্রথমা বিভক্তি যুক্ত হয়। নিম্নে উদাহরণের সাহায্যে ইহা বিশদভাবে বুঝান হইল। যথা—

বালকঃ (কর্তা) পঠতি। শিশুনা চন্দ্রঃ (কর্ম) দৃষ্টঃ। এতৎ (করণ) মম শ্রবণম্। হিমবান্ (অপাদান) গঙ্গায়াঃ প্রভবঃ। ইদং (অধিকরণ) মম আসনম্।

২। ইতি, সাম্প্রতম্, অসাম্প্রতম্ প্রভৃতি অব্যয়ের যোগে প্রথমা বিভক্তি হয়। যথা—

**দশরথ** ইতি নাম্নঃ রাজ্ঞঃ পুত্রো রামঃ। বিষবৃক্ষোঽপি সংবর্দ্ধ্য স্বয়ং ছেত্তুমসাম্প্রতম্। পুরা **দক্ষো** নাম প্রজাপতিরাসীৎ।

## Exercise

1. Translate into Sanskrit :—

(*a*) চারিটী গরু। বায়ু বহিতেছে। বালকবয়। তোমরা এখানে এস।

(*b*) The child is weeping. Oh! Vishnu protect me. This book has been read.

2. *Translate into Bengali and English* :—

দশরথ ইতি খ্যাতঃ রাজা আসীৎ। মাতৃসেবা পরমো ধর্ম্মঃ। রাজন্ মদীয়োঽয়ং গ্রন্থঃ। হতঃ শত্রুঃ। ধনং লব্ধম্।

## দ্বিতীয়া

৩। অনুক্ত কর্ম্মকারকে অর্থাৎ কর্ম্মবাচ্যভিন্ন অন্যস্থলে কর্ম্মকারকে **দ্বিতীয়া** বিভক্তি হয়। যথা—**গ্রামং** গচ্ছতি ; **চন্দ্রং** পশ্যতি।

৪। কর্ত্তা ক্রিয়াদ্বারা যাহা পাইতে বাসনা করে, তাহা **কর্ম্ম**। 'গচ্ছতি' ক্রিয়া দ্বারা 'গ্রাম' কে পাইতে ইচ্ছা করে, অতএব গচ্ছতি ক্রিয়ার কর্ম্ম 'গ্রাম'।

(ক) অধিপূর্ব্বক শী, স্থা ও আস্ ধাতুর অধিকরণকারক **কর্ম্ম**-সংজ্ঞা প্রাপ্ত হয়। যথা—শিশুঃ 'শয্যাম্' অধিশেতে, 'গৃহম্' অধিতিষ্ঠতি, 'বনম্' অধ্যাস্তে।

(খ) উপ, অনু, অধি, ও আঙ্ পূর্ব্বক বস্ ধাতুর অধিকরণ-

কারক কর্ম্ম-সংজ্ঞা প্রাপ্ত হয়। যথা—শিবঃ 'কৈলাসম্' উপবসতি, অনুবসতি, অধিবসতি, আবসতি।

উপবাস অর্থে কর্ম্ম হয় না। যথা—বনে উপবসতি (বনে উপবাস করে), বনম্ উপবসতি (বনে বাস করে)।

(গ) অভি-নিপূর্ব্বক বিশ্ ধাতুর অধিকরণকারক বিকল্পে কর্ম্ম-সংজ্ঞা প্রাপ্ত হয়। যথা—সাধুঃ 'শাস্ত্রম্' 'শাস্ত্রে' বা অভিনিবিশতে।

(ঘ) উপসর্গ পূর্ব্বে থাকিলে ক্রুধ্, দ্রুহ্ ধাতুর সম্প্রদানকারক কর্ম্ম-সংজ্ঞা প্রাপ্ত হয়। যথা—প্রভু 'ভৃত্যম্' অভিক্রুধ্যতি। 'রাজানম্' অভিদ্রুহ্যন্তি প্রজাঃ।

৫। অনু, উপ, প্রতি, অতি, অভি, প্রভৃতি উপসর্গের বিশেষ বিশেষ অর্থে (ধাতুর সঙ্গে যুক্ত না হইয়া উপপদের ন্যায় ব্যবহৃত হইলে) **কর্ম্মপ্রবচনীয়** সংজ্ঞা হয়। কর্ম্মপ্রবচনীয়-যোগে **দ্বিতীয়া** বিভক্তি হয়। যথা—অনু 'হরিং' সুরাঃ, উপ 'হরিং' সুরাঃ, লক্ষ্মীঃ 'হরিং' প্রতি।

৬। হা, সময়া উপর্য্যুপরি, অধ্যধি, অধোঽধঃ শব্দের যোগে **দ্বিতীয়া** বিভক্তি হয়। যথা—হা 'পাপিনম্', সময়া 'গ্রামম্' (গ্রামের নিকটে), উপর্য্যুপরি 'লোকান্' হরিঃ (হরি সমস্ত লোকের উপরে) ইত্যাদি।

৭। অভিতঃ, পরিতঃ, সর্ব্বতঃ, উভয়তঃ শব্দের যোগে **দ্বিতীয়া** বিভক্তি হয়। যথা—'গ্রামম্' অভিতঃ (গ্রামের দিকে); 'পর্ব্বতং' পরিতো বনম্ (পর্ব্বতের চারিদিকে বন); 'বনং' সর্ব্বতো বৃক্ষাঃ (বনের সকল দিকেই গাছ); 'নদীম্' উভয়তো বনম্ (নদীর দুই দিকেই বন)।

### Examples

1. পুত্র পিতাকে প্রণাম করিতেছে—পুত্রঃ পিতরং প্রণমতি।
2. তিনি রাজধানীতে বাস করেন—স রাজধানীম্ অধিবসতি।
3. বায়ু ধীরে ধীরে বহিতেছে—মন্দং মন্দং বহতি পবনঃ।

### Exercise

1. Translate into Sanskrit :—

(*a*) জ্ঞান বিনা সুখ হয় না। ঘোড়াটী দ্রুত চলিয়া গেল। আমার প্রতি সদয় হও। এক সপ্তাহ ধরিয়া তিনি এই বই পড়িতেছেন।

(*b*) There are trees on both sides of the river. This way goes to the village. Go home and you will find your son.

2. Translate into Bengali and English :—

পাঠম্ অভিনিবিশতে বালকঃ। অশ্বান্ দীব্যতি কৌরবঃ। শিষ্যো গুরুং শাস্ত্রং পৃচ্ছতি।

## তৃতীয়া

৮। অনুক্ত কর্ত্তায় ও করণে তৃতীয়া বিভক্তি হয়; অর্থাৎ কর্ত্তৃবাচ্য-ভিন্ন স্থলে কর্ত্তায় তৃতীয়া হয় এবং করণবাচ্যভিন্ন স্থলে করণে তৃতীয়া হয়। যথা—কর্ত্তায়—ময়া দৃষ্টো হরিঃ, ত্বয়া ন পঠিতা চণ্ডী। করণে—চক্ষুষা পশ্যতি, হস্তেন গৃহ্লাতি।

৯। যে ক্রিয়া সম্পাদন করে, তাহাকে কর্ত্তা বলে। কুম্ভকারঃ ঘটং করোতি, কুম্ভকারেণ ঘটঃ ক্রিয়তে। এই দুই স্থলেই ঘট নির্ম্মাণের কর্ত্তা কুম্ভকার। প্রথম বাক্যে কর্ত্তা উক্ত, অতএব সেখানে

প্রথমা বিভক্তি, দ্বিতীয় বাক্যে কর্ত্তা অনুক্ত, কাজেই তৃতীয়া বিভক্তি হইল।

১০। ক্রিয়াসম্পাদন বিষয়ে কর্ত্তার সর্ব্বপ্রধান উপায়কে করণ-কারক বলে। যথা—চক্ষুষা পশ্যতি।

(ক) দিব্ ধাতুর প্রয়োগে করণকারকে বিকল্পে কর্ম্মকারকও হয়। যথা—'অক্ষান্' দীব্যতি, 'অক্ষৈঃ' দীব্যতি।

১১। অপবর্গ অর্থাৎ ক্রিয়াসমাপ্তি বুঝাইলে কাল ও পথের পরিমাণবাচক শব্দে তৃতীয়া বিভক্তি হয়। যথা—'মাসেন' অধীতম্ (এক মাসেই পড়া শেষ হইয়াছে); 'ক্রোশেন' অধীতঃ গ্রন্থঃ (এই গ্রন্থ এক ক্রোশ যাইতে না যাইতেই পড়া শেষ হইয়াছে)। কেবল ব্যাপ্তি বুঝাইলে দ্বিতীয়া হয়। 'মাসম্' অধীতবান্ (এক মাস ধরিয়া পড়িতেছে, পড়া শেষ হয় নাই); 'ক্রোশং' কুটিলা নদী (নদী এক ক্রোশ ধরিয়া বাঁকিয়া গিয়াছে)।

১২। যে অঙ্গ বিকৃত হইলে অঙ্গীর বিকৃতি বুঝায়, সেই অঙ্গের উত্তর তৃতীয়া বিভক্তি হয়। যথা—'চক্ষুষা' কাণঃ, 'পৃষ্ঠেন' কুব্জঃ ইত্যাদি।

১৩। যে লক্ষণ বা চিহ্নদ্বারা কোন ব্যক্তি বা বস্তু লক্ষিত হয়, তাহাতে তৃতীয়া বিভক্তি হয়। যথা—'জটাভি'স্তাপসম্ অপশ্যম্, 'কাকেন' মে গৃহং পশ্য।

## Examples

1. রাম বালীকে শরদ্বারা হত্যা করিয়াছিলেন—রামেণ বাণেন হতো বালী।

2. কৌরবেরা পাশা খেলিতেছে—অক্ষৈর্দীব্যন্তি কৌরবাঃ।

3. ছত্রদ্বারা ছাত্রটীকে জানিতেছি—ছত্রেন ছাত্রং জানামি।

(ঘ) ক্রুধ্, 'দ্রুহ্, অসূয়া ও ঈর্ষ্যার্থক ধাতুর প্রয়োগে যাহার প্রতি ক্রোধাদি প্রকাশ পায় তাহা **সম্প্রদান** হয়। যথা—'ভৃত্যায়' ক্রুধ্যতি, 'শত্রবে' দ্রুহ্যতি, 'প্রতিবেশিনে' ঈর্ষ্যতি ইত্যাদি।

১৬। সমর্থার্থক শব্দের যোগে **চতুর্থী** হয়। যথা—অলং মল্লো 'মল্লায়'। শক্তো মল্লো 'মল্লায়'।

১৭। অবজ্ঞা বুঝাইলে দিবাদিগণীয় মন্ ধাতুর কর্ম্মে **দ্বিতীয়া** ও **চতুর্থী** হয়। যথা—অহং ত্বাং 'তৃণায়' মন্যে ; অহং ত্বাং 'তৃণং' মন্যে।

কিন্তু নৌ, কাক, শুক, শৃগাল, অন্ন ইহাদের কোন একটি কর্ম্ম হইলে চতুর্থী হয় না। যথা—অহং ত্বাং 'শৃগালং' মন্যে।

১৮। চেষ্টা বুঝাইলে গমনার্থক ধাতুর কর্ম্মে **দ্বিতীয়া** ও **চতুর্থী** হয়। যথা—'গ্রামায়' গচ্ছতি, 'গ্রামং' গচ্ছতি।

চেষ্টা না বুঝাইলে চতুর্থী হয় না। যথা—মনসা 'মথুরাং' গচ্ছতি। অধ্ববাচক শব্দেও চতুর্থী হয় না। যথা—'পন্থানং' গচ্ছতি, 'অধ্বানং' গচ্ছতি।

১৯। তুমর্থে ভাববাচ্য-প্রত্যয়ান্ত শব্দের উত্তর **চতুর্থী** হয়। যথা—'পাকায়' যাতি ( পক্তুং যাতি ইত্যর্থঃ )।

২০। তুম্ প্রত্যয়ান্ত ক্রিয়া উহ্য থাকিলে তাহার কর্ম্মে **চতুর্থী** হয়। যথা—'জলায়' যাতি, ( জলম্ আনেতুং যাতি )।

## Examples

1. রোগীর ঔষধ ভাল লাগে না—রোগিণে ঔষধং ন রোচতে।
2. শিশুপাল কৃষ্ণের দোষ খোঁজে—কৃষ্ণায় অসূয়তি শিশুপালঃ।
3. রোগনিবৃত্তির জন্য ঔষধ হিতকর—রোগায় ঔষধং পথ্যম্।

## Exercise

1. Translate into Sanskrit :—

(a) আমি তোমাকে তৃণ মনে করি। আমার উপর রাগ করিও না। রাম হরির কাছে পঞ্চাশ টাকা ধার করিয়াছে।

(b) Do not long for wealth. The girl is going to cook. He is going to the garden to bring some (কতি) fruits.

2. Translate into Bengali and English :—

জলায় সরোবরং যাতি। অপি কুশলং রামায়? গ্রামায় গচ্ছতি পান্থঃ।

3. Distinguish between

(a) অলং যুদ্ধেন and অলং যুদ্ধায়।

(b) ধনেন গচ্ছতি and ধনায় গচ্ছতি।

---

## পঞ্চমী

২১। অপাদান কারকে পঞ্চমী বিভক্তি হয়। যথা—'অশ্বাৎ' পতিতঃ, 'ব্যাঘ্রাৎ' ভীতঃ।

২২। যাহা হইতে চলিত, ভীত, উৎপন্ন, গৃহীত ও রক্ষিত প্রভৃতি বুঝায় তাহাকে অপাদান বলে। যথা—'বৃক্ষাৎ' পতিতঃ, 'চৌরাৎ' ভীতঃ, 'গুরোঃ' গৃহীতা বিদ্যা, 'দুষ্টাৎ' ত্রায়তে।

(ক) ঘৃণা, বিরতি, বারণ, পলায়ন, লজ্জা, বিদ্যাগ্রহণ, শ্রবণ প্রভৃতি অর্থবাচক ধাতুর প্রয়োগ হইলে যাহা হইতে ঘৃণা প্রভৃতি হয়, তাহা অপাদান হয়। যথা—'পাপাৎ' জুগুপ্সতে, 'অধ্যয়নাৎ' বিরমতি, 'যবেভ্যো' গাঃ বারয়তি, 'গুরোঃ' শাস্ত্রং শৃণোতি, 'মাতুঃ' পলায়তে।

(খ) পরা-জি ধাতুর যোগে যাহা সহ্য করা যায় না তাহা **অপাদান** হয়। যথা—'অধ্যয়নাৎ' পরাজয়তে; 'শত্রুভ্যঃ' পরাজয়তে।

২৩। ল্যপ্ প্রত্যয়ান্ত ক্রিয়াপদ উহ্য থাকিলে তাহার কর্মে ও অধিকরণে **পঞ্চমী** হয়। যথা—'প্রাসাদাৎ' পশ্যতি (প্রাসাদমারুহ্য পশ্যতি); 'আসনাৎ' অবলোকয়তি (আসনে উপবিশ্য অবলোকয়তি)।

২৪। পৃথক্ ও বিনা শব্দ-যোগে 'দ্বিতীয়া', 'তৃতীয়া' ও 'পঞ্চমী' হয়। যথা—'ধনং,' 'ধনেন,' 'ধনাৎ' বিনা।

২৫। তুলনা বুঝাইলে যে গুণ সম্বন্ধে তুলনা হইতেছে, সে গুণ যেখানে কম, সেখানে **পঞ্চমী** বিভক্তি হয়। যথা—'ধনাৎ' বিদ্যা গরীয়সী; জননী জন্মভূমিশ্চ 'স্বর্গাদপি' গরীয়সী।

২৬। সীমা ও ব্যাপ্তি বুঝাইলে 'আ' এই অব্যয়ের যোগে **পঞ্চমী** হয়। যথা—'আ-সমুদ্রাৎ' ভারতবর্ষম্। 'আ-বনাৎ' বৃষ্টো দেবঃ।

২৭। হেতু বুঝাইলে গুণবাচক বিশেষ্যের উত্তর 'তৃতীয়া' ও 'পঞ্চমী' হয়। যথা—'দুঃখাৎ' 'দুঃখেন' বা ক্রন্দতি।

অগুণবাচক ও স্ত্রীলিঙ্গ বিশেষ্যের উত্তর কেবল 'তৃতীয়া' হয়। যথা—'ধনেন' কুলম্; 'অন্নেন' বসতি; 'বুদ্ধ্যা' মুক্তঃ।

২৮। স্তোক, কৃচ্ছ্র, অল্প, কতিপয় শব্দের উত্তর করণকারকে 'পঞ্চমী' ও 'তৃতীয়া' হয়। যথা—'স্তোকাৎ' মুক্তঃ, 'স্তোকেন' মুক্তঃ ইত্যাদি।

## Examples

1. কুকুর বাঘ হইতে ভয় পায়—কুক্কুরো ব্যাঘ্রাৎ বিভেতি।
2. গ্রীষ্মের পূর্ব্বে বসন্ত—গ্রীষ্মাৎ পূর্ব্বো বসন্তঃ।
3. সে পাঠ হইতে বিরত হইতেছে—স পাঠাৎ বিরমতি।

### Exercise

1. Translate into *Sanskrit* :—

(*a*) সে আনন্দে হাসিতেছে। সে গৃহে বসিয়া আমাকে দেখিতেছে। ধন হইতে বিদ্যা শ্রেষ্ঠ।

(*b*) Ram is stronger than Shyam. I learnt it from my teacher. The boy hides from his mother.

2. Translate into Bengali and English :—

রাজা বিপদঃ প্রজা রক্ষতি। আ-জন্মনঃ অহং কাণঃ। পাপাৎ বিরম। প্রাসাদাৎ প্রেক্ষতে রাজকন্যা।

3. Distinguish between

শত্রূন্ পরাজয়তে and শত্রুভ্যঃ পরাজয়তে।

## ষষ্ঠী

২৯। কৃৎ-প্রত্যয়ের প্রয়োগে অনুক্ত কর্তায় ও অনুক্ত কর্মে ষষ্ঠী বিভক্তি হয়। যথা—'অন্নস্য' পাকঃ 'শিশোঃ' শয়নম্।

(ক) একই বাক্যে কর্তায় ও কর্মে ষষ্ঠী বিভক্তির সম্ভাবনা থাকিলে কর্মেই 'ষষ্ঠী' হয়। যথা—রামেন 'বনস্য' গমনম্। সূপকারেণ 'অন্নস্য' পাকঃ। 'পয়সঃ' পানং শিশুনা।

৩০। শতৃ, শানচ্, কসু, কানচ্, স্যতৃ, স্যমান, উ, উক, ক্বাচ ল্যপ্, ণমুল্, তুমু, ক্ত, ক্তবতু প্রভৃতি প্রত্যয়ের যোগে কর্তায় বা কর্মে 'ষষ্ঠী' হয় না। যথা—'গ্রামং' গচ্ছন্ 'সিংহং' দৃষ্টবান্ পুরুষঃ।

৩১। বর্তমান কালে বিহিত 'ক্ত' প্রত্যয়ের প্রয়োগে ষষ্ঠী হয়। যথা—'সতাং' পূজিতঃ ( সদ্ভিঃ পূজ্যতে ইত্যর্থঃ)

৩২। তব্য, অনীয়, ণ্যৎ, যৎ, ক্যপ্ প্রত্যয়ের প্রয়োগে কর্তায় বিকল্পে 'ষষ্ঠী' হয়। যথা—'মম' কর্তব্যম্, 'ময়া' কর্তব্যম্।

৩৩। স্মৃত্যর্থ ধাতু, দয় ধাতু ও ঈশ্ ধাতুর কর্ম্মে বিকল্পে ষষ্ঠী হয়। যথা—'মাতরং' স্মরতি, 'মাতুঃ' স্মরতি।

৩৪। তৃপ্ত্যর্থ ধাতুর করণে বিকল্পে ষষ্ঠী হয়। যথা—'জলেন' তৃপ্তঃ 'জলস্য' তৃপ্তঃ।

৩৫। হেতু শব্দের প্রয়োগ থাকিলে নিমিত্তবোধক শব্দের উত্তর 'ষষ্ঠী' হয়। যথা—'অন্নস্য' হেতোর্বসতি।

(ক) সর্ব্বনাম শব্দের প্রয়োগে অন্য বিভক্তিও হয়। কেন হেতুনা; কস্মৈ হেতবে, ইত্যাদি।

৩৬। আশীর্ব্বাদ বুঝাইলে কুশল, হিত ও সুখার্থ শব্দের যোগে 'চতুর্থী' ও 'ষষ্ঠী' হয়। যথা—'শিষ্যস্য' কুশলম্, 'শিষ্যায়' কুশলম্।

## Examples

1. মূর্খ অন্নের জন্য বহু পরিত্যাগ করে—অন্নস্য হেতোঃ মূর্খো বহু ত্যজতি।

2. অগ্নি কাষ্ঠদ্বারা তৃপ্ত হয় না—অগ্নিঃ কাষ্ঠানাং ন তৃপ্যতি।

## *Exercise*

1. Translate into Sanskrit :—

(*a*) রামের বনে গমন। আমার সম্মুখে তুমি তাহাকে স্মরণ কর। ইহা আমার মত।

(*b*) He showed mercy ( অদয়ত ) to all. The Ramayana should be read by all. He was satisfied ( তৃপ্তঃ ) with his money.

2. Translate into Bengali and English:—

সাধূনাং দর্শনং পুণ্যম্। অর্জ্জুনেন কর্ণস্য বধঃ। অপাং হি তৃপ্তায় ন বারিধারা স্বাদুঃ সুগন্ধিঃ স্বদতে তুষারাঃ।

3. Distinguish between

(*a*) ময়া জ্ঞাতম্ and মম জ্ঞাতম্।

(*b*) তব সম্মতম্ and ত্বয়া সম্মতম্।

---

## সপ্তমী

৩৭। অধিকরণকারকে **সপ্তমী** বিভক্তি হয়। যথা—বিপ্রো গঙ্গায়াং স্নাতি।

৩৮। ক্রিয়ার আধারকে **অধিকরণ** বলে।

৩৯। সাধু, নিপুণ, পণ্ডিত, কুশল প্রভৃতি শব্দের যোগে **সপ্তমী** হয়। যথা—সাধুঃ কৃষ্ণো 'মাতরি', 'শাস্ত্রেষু' পণ্ডিতঃ, 'রণে' কুশলঃ, 'বচনে' চতুরঃ ইত্যাদি।

৪০। স্বামিন্, ঈশ্বর, দায়াদ, অধিপতি, সাক্ষিন্, প্রতিভূ প্রভৃতি শব্দের যোগে 'ষষ্ঠী' ও 'সপ্তমী' হয়। যথা—'দেবানাং' স্বামী, 'দেবেষু' স্বামী; 'বিবাদস্য' সাক্ষী, 'বিবাদে' সাক্ষী; 'প্রজাসু' ঈশ্বরঃ, 'প্রজানাম্' ঈশ্বরঃ।

৪১। যখন কাহারও কোন ঘটনা দ্বারা অন্য কোন ঘটনার কাল নিরূপিত হয়, তখন যাহার ঘটনা দ্বারা নিরূপিত হয়, তাহার উত্তর সপ্তমী বিভক্তি হয়, এবং ঘটনা প্রকাশক শব্দটী তাহার বিশেষণরূপে সপ্তমী বিভক্তিযুক্ত হয়। যথা—'রবৌ' উদিতে স ক্ষেত্রং গতঃ। এই সপ্তমীকে **ভাবে সপ্তমী** বলে।

৪২। যদি নিরূপ্যমাণ ক্রিয়ার দ্বারা অবজ্ঞা প্রকাশ পায়, তবে

ভাবে সপ্তমীর স্থলে 'ষষ্ঠী' ও 'সপ্তমী' হয়। যথা—'রুদতঃ' 'শিশোঃ' মাতা অগাম, 'রুদতি শিশৌ' মাতা অগাম।

এই ষষ্ঠীকে 'অনাদরে ষষ্ঠী' বলে।

৪৩। যখন কোন অঙ্গের উপর ক্রিয়া হইলেও ফল সমস্ত শরীরেই হয় তখন সেই অঙ্গবাচক শব্দের উত্তর সপ্তমী হয়। যথা—দুঃশাসনঃ দ্রৌপদী' কেশেষু আকৃষ্টবান্।

ইহাকে 'অবচ্ছেদে সপ্তমী' বলে।

## Examples

1. রাত্রি প্রভাত হইলে পথিক চলিয়া গেল—রাত্রৌ প্রভাতায়াং পথিকশ্চলিতবান্।

2. তিনি আমার এই বিবাদে সাক্ষী—স মম অস্মিন্ বিবাদে সাক্ষী।

3. *শিশু যখন কাঁদিতেছিল তখন মাতা চলিয়া গেল—রুদতঃ শিশোঃ ( রুদতি শিশৌ ) মাতা অগাম।*

## Exercise

1. Translate into Sanskrit :—

(*a*) অসুরেরা পরাস্ত হইলে দেবতারা আনন্দিত হইয়াছিলেন। তিনি সকল খেলাতেই নিপুণ। দুঃশাসন দ্রৌপদীকে কেশে ধরিয়া টানিয়া আনিলেন।

(*b*) He is a great scholar in Mathematics. The father went away while the child was weeping.

2. Account for the case-endings of the underlined *words in the following sentences* :—

ইয়ং বালিকা সুন্দরী। মাসমেকং নরো যাতি। জ্ঞানেন হীনাঃ পশুভিঃ সমানাঃ। অলং বিবাদেন। সুধিয়ে সুখং ভবতু।

গৃহাদ্ বহিঃ ন গচ্ছেৎ। প্রাণীনাং মানবঃ শ্রেষ্ঠঃ। শরদি নভঃ নির্ম্মলং ভবতি।

2. What are the alternative case-endings in the words underlined in the following :—

নদীষু গঙ্গা পুণ্যতমা। দেবানাম্ ঈশ্বরঃ। রাত্রৌ সুখম্। চন্দ্রেণ তুল্যং সুখম্। কষ্টস্য হেতবে রামো লঙ্কামাগতঃ।

3. *Correct* :—

বৃক্ষঃ ধীরে বদতি। অহং ত্বাং শৃগালায় মন্যে। দরিদ্রস্য জীবনে কিম্। নগরস্য নিকষা নদী। বালিকা আনন্দং নৃত্যতি। ন মম রোচতে মাংসম্। দুর্জ্জনং সর্ব্বে বিভেতি। ক্রোধে বুদ্ধিনাশো ভবতি। অর্থস্য লভমানঃ জনঃ সুখী ভবতি। মম কৃতমেতৎ। গৃহীত ইব কেশেন মৃত্যুনা ধর্ম্মমাচরেৎ।

# পঞ্চম পরিচ্ছেদ

## তিঙন্ত প্রকরণ—Conjugation of verbs

ধাতুর উত্তর যে সমস্ত বিভক্তি যুক্ত হয় তাহাকে **তিঙ্** বলে, এবং এই বিভক্তিযুক্ত পদকে **তিঙন্ত পদ** বলে।

ক্রিয়াবাচক প্রকৃতিকে **ধাতু** বলে। যথা—ভূ, স্থা, গম্, কৃ, বদ্, লিখ্, হন, প্রচ্ছ্ প্রভৃতি। ধাতুর উত্তর **দশ** প্রকার বিভক্তি হয়। যথা—লট্, লোট্, লঙ্, বিধিলিঙ্, লুট্, লৃট্, লৃঙ্, আশীর্লিঙ্, লিট্ ও লুঙ্। এই দশ প্রকার বিভক্তি আবার—**পরস্মৈপদ** ও **আত্মনেপদ** এই দুই ভাগে বিভক্ত।

পদভেদে ধাতু সকল ত্রিবিধ পরস্মৈপদী, আত্মনেপদী ও উভয়পদী। কর্তৃবাচ্যে পরস্মৈপদী ধাতুর উত্তর পরস্মৈপদ, আত্মনেপদী ধাতুর উত্তর আত্মনেপদ এবং উভয়পদী ধাতুর উত্তর পরস্মৈপদ ও আত্মনেপদ এই উভয় প্রকার বিভক্তি যুক্ত হয়।

এক এক প্রকার বিভক্তিতে তি, তস্ প্রভৃতি নয়টি আকার ; সুতরাং উভয়পদে অষ্টাদশ আকার। এইরূপে পূর্ব্বোক্ত দশপ্রকার বিভক্তিতে সর্ব্বসমেত একশত আশী প্রকার (১৮০) আকার হইয়া থাকে। এই গুলিকেই সংক্ষেপে 'তিঙ্' বলে।

শব্দের ন্যায় ক্রিয়ারও তিন পুরুষ ও তিন বচনে ভিন্ন ভিন্ন রূপ হইয়া থাকে। কর্তৃবাচ্যে কর্ত্তার বচনানুসারে ক্রিয়ার বচন হইয়া থাকে।

পূর্ব্বোক্ত দশ প্রকার বিভক্তির প্রত্যেকেরই আদিতে **ল** আছে বলিয়া উহাদিগকে সামান্যতঃ **লকার** বলা হয়।

এই দশ প্রকার বিভক্তির মধ্যে লট্ বর্ত্তমান কালে, লঙ্, লিট্ ও লুঙ্ অতীতকালে, এবং লুট্ ও লৃট্ ভবিষ্যৎ কালে ব্যবহৃত হয়; তদ্ভিন্ন লোট্ অনুজ্ঞা অর্থে, বিধিলিঙ্ বিধি অর্থে, লৃঙ্ ক্রিয়াদ্বয়ের অনিষ্পত্তি বোধার্থে, আশীর্লিঙ্ আশীর্ব্বাদ অর্থে প্রযুক্ত হয়।

এস্থলে কেবল লট্, লোট্, লঙ্, বিধিলিঙ্, লৃট্ ও লিটের বিভক্তির আকৃতি দেওয়া হইল।

## বিভক্তির আকৃতি

লট্, লোট্, লঙ্, বিধিলিঙ্ ও লৃট্-বিভক্তির পরস্মৈপদের বিভক্তির আকৃতি প্রথম ভাগে দ্রষ্টব্য।

### লট্—বর্ত্তমান কাল—Present tense

আত্মনেপদ

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তে | সে | এ |
| দ্বিবচন | আতে | আথে | বহে |
| বহুবচন | অন্তে | ধ্বে | মহে |

### লোট্—অনুজ্ঞা—Imperative mood

আত্মনেপদ

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তাম্ | স্ব | ঐ |
| দ্বিবচন | আতাম্ | আথাম্ | আবহৈ |
| বহুবচন | অন্তাম্ | ধ্বম্ | আমহৈ |

লঙ্—অতীত কাল—Past tense

আত্মনেপদ

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ত | থাস্ | ই |
| দ্বিবচন | আতাম্ | আথাম্ | বহি |
| বহুবচন | অন্ত | ধ্বম্ | মহি |

বিধিলিঙ্—বিধি—Potential mood

আত্মনেপদ

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ঈত | ঈথাস্ | ঈয় |
| দ্বিবচন | ঈয়াতাম্ | ঈয়াথাম্ | ঈবহি |
| বহুবচন | ঈরন্ | ঈধ্বম্ | ঈমহি |

লৃট্—ভবিষ্যৎ কাল—Future tense

আত্মনেপদ

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | স্যতে | স্যসে | স্যে |
| দ্বিবচন | স্যেতে | স্যেথে | স্যাবহে |
| বহুবচন | স্যন্তে | স্যধ্বে | স্যামহে |

## লিট্—পরোক্ষ অতীত কাল—Past perfect tense

### পরস্মৈপদ

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অ | থ | অ |
| দ্বিবচন | অতুস্ | অথুস্ | ব |
| বহুবচন | উস্ | অ | ম |

### আত্মনেপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | এ | সে | এ |
| দ্বিবচন | আতে | আথে | বহে |
| বহুবচন | ইরে | ধ্বে | মহে |

ধাতু সকল দশগণে (১) বিভক্ত। যথা—

ভ্বাদি, অদাদি, হ্বাদি, দিবাদি, স্বাদি, তুদাদি, রুধাদি, তনাদি, ক্র্যাদি এবং চুরাদি।

সহজে বুঝিবার জন্য এই দশগণকে তিন ভাগে বিভক্ত করিয়া উহাদের রূপ যথাস্থানে সন্নিবেশিত এবং সাধারণ ও বিশেষ নিয়ম অনুসারে লিখিত হইতেছে।

ভ্বাদি, তুদাদি, দিবাদি ও চুরাদি এই চারিগণে প্রথম ভাগ।

স্বাদি, তনাদি ও ক্র্যাদি এই তিনগণে দ্বিতীয় ভাগ।

এবং অবশিষ্ট রুধাদি, হ্বাদি ও অদাদি এই তিন গণে তৃতীয় ভাগ গঠিত হইল।

---

(১) ভ্বাদ্যদাদি জুহোত্যাদির্দিবাদিঃ স্বাদিরেবচ।
তুদাদিশ্চ রুধাদিশ্চ তনক্র্যাদিচুরাদয়ঃ॥

## প্রথম ভাগের সাধারণ নিয়ম।

১। বিভক্তির অকার ও একার পরে থাকিলে, পূর্ব্ববর্ত্তী অকারের লোপ হয়। যথা—

ভব+অন্তি=ভবন্তি, সেব+এ=সেবে, বদ+অন্তি=বদন্তি।

২। বিভক্তির ম ও ব পরে থাকিলে, পূর্ব্ববর্ত্তী অকার স্থানে আকার হয়। যথা—

পঠ+মস্=পঠামঃ, পঠ+বস্=পঠাবঃ, ভব+বস্=ভবাবঃ, ভব+মস্=ভবামঃ ইত্যাদি।

৩। অকারের পরবর্ত্তী আতে, আথে, আতাম্, আথাম্, এই কয় বিভক্তির আকার স্থানে ইকার হয়। যথা—

বর্ত্ত+আতে=বর্ত্তেতে, বর্ত্ত+আথে=বর্ত্তেথে, বর্ত্ত+আতাম্=বর্ত্তেতাম্, বর্ত্ত+আথাম্=বর্ত্তেথাম্।

৪। অকারের পরবর্ত্তী বিধিলিঙের যুস্ স্থানে ইয়ুস্ ও যাম্ স্থানে ইয়ম্ হয়, তদ্‌ভিন্ন সমুদয় যা-ভাগ স্থানে ই হয়। যথা—

ভব+যুস্=ভবেয়ুঃ, ভব+যাম্=ভবেয়ম্, পঠ+যাৎ=পঠেৎ, পঠ+যাতাম্=পঠেতাম্।

৫। অকারের পরবর্ত্তী হি বিভক্তি লোপ হয়। যথা—

ভব+হি=ভব, পঠ+হি=পঠ।

৬। লঙ্ বিভক্তি পরে থাকিলে, ধাতুর আদিতে অকার হয়। যথা—

অভবৎ, অপঠৎ ইত্যাদি।

মা ও মাস্ম শব্দের যোগ থাকিলে অ হয় না। যথা—
মা ভবৎ।

৭। লুঙ্ বিভক্তি পরে থাকিলে, ধাতুর আদিস্থিত ই, ঈ স্থানে ঐ; উ, ঊ স্থানে ঔ এবং ঋ স্থানে আর্ হয়। যথা—
ইব্—ঐচ্ছৎ, ঈক্ষ্—ঐক্ষৎ, ঋচ্—আর্চ্চীৎ ইত্যাদি।

৮। পদের অন্তে স্থিত র্ ও দন্ত্য স্ স্থানে বিসর্গ হয়। যথা—
ভব+তস্=ভবতঃ, ভব+যুস্=ভবেয়ুঃ, পঠ+বস্=পঠাবঃ, পঠ+যাস্=পঠেঃ।

৯। পদের অন্তে স্থিত বর্গের তৃতীয় ও চতুর্থ বর্ণ স্থানে প্রথম বর্ণ হয়। যথা—
অভবদ্—অভবৎ; অপঠদ্—অপঠৎ।

## লট্, লোট্, লঙ্, বিধিলিঙ্

এক্ষণে গণভেদে লট্, লোট্, লঙ্, বিধিলিঙ্এ ধাতু সকলের রূপ প্রদর্শিত হইতেছে।

## তুদাদি

১০। লট্, লোট্, লঙ্, বিধিলিঙ্, এই চারি বিভক্তিতে তুদাদিগণীয় ধাতুর উত্তর অ হয়। 'অ' অন্ত্যবর্ণে যুক্ত হয়।

### তুদ্ ( to strike, to pain )—উভয়পদী।

পরস্মৈপদ

লট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তুদতি | তুদসি | তুদামি |
| দ্বিবচন | তুদতঃ | তুদথঃ | তুদাবঃ |
| বহুবচন | তুদন্তি | তুদথ | তুদামঃ |

লোট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | তুদতু | তুদ | তুদানি |
| দ্বিবচন | তুদতাম্ | তুদতম্ | তুদাব |
| বহুবচন | তুদন্তু | তুদত | তুদাম |

লঙ্

| | | | |
|---|---|---|---|
| একবচন | অতুদৎ | অতুদঃ | অতুদম্ |
| দ্বিবচন | অতুদতাম্ | অতুদতম্ | অতুদাব |
| বহুবচন | অতুদন্ | অতুদত | অতুদাম |

## বিধিলিঙ্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তুদেৎ | তুদেঃ | তুদেয়ম্ |
| দ্বিবচন | তুদেতাম্ | তুদেতম্ | তুদেব |
| বহুবচন | তুদেয়ুঃ | তুদেত | তুদেম |

## আত্মনেপদ

### লট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | তুদতে | তুদসে | তুদে |
| দ্বিবচন | তুদেতে | তুদেথে | তুদাবহে |
| বহুবচন | তুদন্তে | তুদধ্বে | তুদামহে |

### লোট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | তুদতাম্ | তুদস্ব | তুদৈ |
| দ্বিবচন | তুদেতাম্ | তুদেথাম্ | তুদাবহৈ |
| বহুবচন | তুদন্তাম্ | তুদধ্বম্ | তুদামহৈ |

### লঙ্

| | | | |
|---|---|---|---|
| একবচন | অতুদত | অতুদথাঃ | অতুদে |
| দ্বিবচন | অতুদেতাম্ | অতুদেথাম্ | অতুদাবহি |
| বহুবচন | অতুদন্ত | অতুদধ্বম্ | অতুদামহি |

### বিধিলিঙ্

| | | | |
|---|---|---|---|
| একবচন | তুদেত | তুদেথাঃ | তুদেয় |
| দ্বিবচন | তুদেয়াতাম্ | তুদেয়াথাম্ | তুদেবহি |
| বহুবচন | তুদেরন্ | তুদেধ্বম্ | তুদেমহি |

## ইষ্, প্রচ্ছ্, মস্জ্ ও ভ্রস্জ্ ধাতু

১১। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে ইষ্ ধাতু স্থানে ইচ্ছ্, প্রচ্ছ্ ধাতু স্থানে পৃচ্ছ্, মস্জ্ ধাতু স্থানে মজ্জ্ এবং ভ্রস্জ্ ধাতু স্থানে ভৃজ্জ্ হয়।

### ইষ্—to wish—পরস্মৈপদী

### ( See Part I )

### *প্রচ্ছ্—to ask—পরস্মৈপদী*

### ( See Part I )

### মস্জ্—to bathe, to sink—পরস্মৈপদী

#### লট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | মজ্জতি | মজ্জসি | মজ্জামি |
| দ্বিবচন | মজ্জতঃ | মজ্জথঃ | মজ্জাবঃ |
| বহুবচন | মজ্জন্তি | মজ্জথ | মজ্জামঃ |

#### লোট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | মজ্জতু | মজ্জ | মজ্জানি |
| দ্বিবচন | মজ্জতাম্ | মজ্জতম্ | মজ্জাব |
| বহুবচন | মজ্জন্তু | মজ্জত | মজ্জাম |

#### লঙ্

| | | | |
|---|---|---|---|
| একবচন | অমজ্জৎ | অমজ্জঃ | অমজ্জম্ |
| দ্বিবচন | অমজ্জতাম্ | অমজ্জতম্ | অমজ্জাব |
| বহুবচন | অমজ্জন্ | অমজ্জত | অমজ্জাম |

## বিধিলিঙ্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | মজ্জেৎ | মজ্জেঃ | মজ্জেয়ম্ |
| দ্বিবচন | মজ্জেতাম্ | মজ্জেতম্ | মজ্জেব |
| বহুবচন | মজ্জেয়ুঃ | মজ্জেত | মজ্জেম |

## ভ্রস্জ্—to fry—উভয়পদী

### লট্

পরস্মৈপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভৃজ্জতি | ভৃজ্জসি | ভৃজ্জামি |
| দ্বিবচন | ভৃজ্জতঃ | ভৃজ্জথঃ | ভৃজ্জাবঃ |
| বহুবচন | ভৃজ্জন্তি | ভৃজ্জথ | ভৃজ্জামঃ |

আত্মনেপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভৃজ্জতে | ভৃজ্জসে | ভৃজ্জে |
| দ্বিবচন | ভৃজ্জেতে | ভৃজ্জেথে | ভৃজ্জাবহে |
| বহুবচন | ভৃজ্জন্তে | ভৃজ্জধ্বে | ভৃজ্জামহে |

## ঋকারান্ত ধাতু

১২। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে হ্রস্ব ঋকারান্ত ধাতুর অন্তে স্থিত ঋ স্থানে 'রিয়্' হয়।

### মৃ—to die—আত্মনেপদী

#### লট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ম্রিয়তে | ম্রিয়সে | ম্রিয়ে |
| দ্বিবচন | ম্রিয়েতে | ম্রিয়েথে | ম্রিয়াবহে |
| বহুবচন | ম্রিয়ন্তে | ম্রিয়ধ্বে | ম্রিয়ামহে |

#### লোট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | ম্রিয়তাম্ | ম্রিয়স্ব | ম্রিয়ৈ |
| দ্বিবচন | ম্রিয়েতাম্ | ম্রিয়েথাম্ | ম্রিয়াবহৈ |
| বহুবচন | ম্রিয়ন্তাম্ | ম্রিয়ধ্বম্ | ম্রিয়ামহৈ |

## ৠকারান্ত ধাতু

১৩। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে দীর্ঘ ৠকারান্ত ধাতুর অন্তে স্থিত ৠ স্থানে 'ইর্' হয়।

### কৄ—to scatter—পরস্মৈপদী

#### লট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | কিরতি | কিরসি | কিরামি |
| দ্বিবচন | কিরতঃ | কিরথঃ | কিরাবঃ |
| বহুবচন | কিরন্তি | কিরথ | কিরামঃ |

### লোট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | কিরতু | কির | কিরাণি |
| দ্বিবচন | কিরতাম্ | কিরতম্ | কিরাব |
| বহুবচন | কিরন্তু | কিরত | কিরাম |

## মুচাদি

১৪। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে মুচ্ ধাতু স্থানে মুঞ্চ্, সিচ্ ধাতু স্থানে সিঞ্চ্, লিপ্ ধাতু স্থানে লিম্প্, লুপ্ ধাতু স্থানে লুম্প্, কৃৎ ধাতু স্থানে কৃন্ত্, এবং বিদ্ ধাতু স্থানে বিন্দ্ হয়।

### মুচ্—to set free, to leave—উভয়পদী

#### লট্

পরস্মৈপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | মুঞ্চতি | মুঞ্চসি | মুঞ্চামি |
| দ্বিবচন | মুঞ্চতঃ | মুঞ্চথঃ | মুঞ্চাবঃ |
| বহুবচন | মুঞ্চন্তি | মুঞ্চথ | মুঞ্চামঃ |

আত্মনেপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | মুঞ্চতে | মুঞ্চসে | মুঞ্চে |
| দ্বিবচন | মুঞ্চেতে | মুঞ্চেথে | মুঞ্চাবহে |
| বহুবচন | মুঞ্চন্তে | মুঞ্চধ্বে | মুঞ্চামহে |

## অন্যান্য প্রচলিত তুদাদিগণীয় ধাতুর তালিকা

### পরস্মৈপদী

| ধাতু | অর্থ | লট্ | লোট্ | লঙ্ | বিধিলিঙ্ |
|---|---|---|---|---|---|
| লিখ্ | to write | লিখতি | লিখতু | অলিখৎ | লিখেৎ |
| বিশ্ | to enter | বিশতি | বিশতু | অবিশৎ | বিশেৎ |
| সৃজ্ | to create | সৃজতি | সৃজতু | অসৃজৎ | সৃজেৎ |
| কৃৎ | to cut | কৃন্ততি | কৃন্ততু | অকৃন্তৎ | কৃন্তেৎ |

### আত্মনেপদী

| | | | | | |
|---|---|---|---|---|---|
| লস্জ্ | to be ashamed | লজ্জতে | লজ্জতাম্ | অলজ্জত | লজ্জেত |

### উভয়পদী

| | | | | | |
|---|---|---|---|---|---|
| কৃষ্ | to plough | কৃষতি | কৃষতু | অকৃষৎ | কৃষেৎ |
| | to till | কৃষতে | কৃষতাম্ | অকৃষত | কৃষেত |
| ক্ষিপ্ | to throw | ক্ষিপতি | ক্ষিপতু | অক্ষিপৎ | ক্ষিপেৎ |
| | | ক্ষিপতে | ক্ষিপতাম্ | অক্ষিপত | ক্ষিপেত |
| দিশ্ | to order | দিশতি | দিশতু | অদিশৎ | দিশেৎ |
| | | দিশতে | দিশতাম্ | অদিশত | দিশেত |
| মিল্ | to join | মিলতি | মিলতু | অমিলৎ | মিলেৎ |
| | | মিলতে | মিলতাম্ | অমিলত | মিলেত |
| বিদ্ | to get | বিন্দতি | বিন্দতু | অবিন্দৎ | বিন্দেৎ |
| | | বিন্দতে | বিন্দতাম্ | অবিন্দত | বিন্দেত |
| সিচ্ | to sprinkle | সিঞ্চতি | সিঞ্চতু | অসিঞ্চৎ | সিঞ্চেৎ |
| | | সিঞ্চতে | সিঞ্চতাম্ | অসিঞ্চত | সিঞ্চেত |

## Examples

1. মাতা খই ভাজিয়াছিল—মাতা লাজান্ অভৃজ্জৎ।

2. তাহারা যুদ্ধে মরিয়াছিল—তে যুদ্ধে অম্রিয়ন্ত।

3. সে পারাবতদিগের উদ্দেশ্যে চাউল ছড়াইতেছে—স পারাবতেভ্যঃ তণ্ডুলান্ বিকিরতি।

4. Your words pained my heart—বচস্তে অতুদৎ মে হৃদয়ম্।

5. The sun sinks down in the west—সূর্য্যঃ পশ্চিমায়াং নিমজ্জতি।

6. Set this bird free—মুঞ্চেমং পক্ষিণম্।

## Exercise

1. Translate into Bengali and English :—

তস্য সমৃদ্ধিঃ প্রতিবেশিনঃ তুদেৎ। বয়ং সমুদ্রে মজ্জেম। অঙ্গারঃ শতধৌতেন মলিনত্বং ন মুঞ্চতি। মেঘো জলং বিকিরতি। কো বা জনো ন ম্রিয়েত। শঠং বদ মা লিখ। গুরুঃ শিষ্যং ধর্ম্মমুপদিশেৎ। ঈশ্বরঃ সর্ব্বং সৃজতি। উদ্যানপালকঃ বারি সিঞ্চতি। মাতা পুত্রং কুশলমপৃচ্ছৎ। বালিকা মহং লজ্জতে। কস্মিন্নপি লোষ্ট্রং ন ক্ষিপেৎ।

2. Translate into Sanskrit :—

(*a*) Let the boat sink in the sea. Sit on this seat. Flowers bloomed. The king died yesterday (হ্যঃ). The moon gives cool rays. We should set our servants free.

(*b*) তিনি পাখীটাকে ছাড়িয়া দিলেন। তুমি কেন জল ছিটাইতেছ? পাখীদের উদ্দেশ্যে তণ্ডুলকণা ছড়াইয়া দাও। অসৎ স্বভাব ত্যাগ কর। রাজা দশরথ পুত্রশোকে মারা গিয়াছিলেন।

## ভ্বাদি

১৫। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে ভ্বাদিগণীয় ধাতুর উত্তর অ হয়; 'অ' অন্ত্য বর্ণে যুক্ত হয়।

### পঠ্—to read—পরস্মৈপদী

### ( *See Part I* )

### সেব্—to serve—আত্মনেপদী

#### লট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সেবতে | সেবসে | সেবে |
| দ্বিবচন | সেবেতে | সেবেথে | সেবাবহে |
| বহুবচন | সেবন্তে | সেবধ্বে | সেবামহে |

#### লোট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | সেবতাম্ | সেবস্ব | সেবৈ |
| দ্বিবচন | সেবেতাম্ | সেবেথাম্ | সেবাবহৈ |
| বহুবচন | সেবন্তাম্ | সেবধ্বম্ | সেবামহৈ |

#### লঙ্

| | | | |
|---|---|---|---|
| একবচন | অসেবত | অসেবথাঃ | অসেবে |
| দ্বিবচন | অসেবেতাম্ | অসেবেথাম্ | অসেবাবহি |
| বহুবচন | অসেবন্ত | অসেবধ্বম্ | অসেবামহি |

### বিধিলিঙ্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সেবেত | সেবেথাঃ | সেবেয় |
| দ্বিবচন | সেবেয়াতাম্ | সেবেয়াথাম্ | সেবেবহি |
| বহুবচন | সেবেরন্ | সেবেধ্বম্ | সেবেমহি |

## ধাব্—to run—উভয়পদী

### লট্

#### পরস্মৈপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | ধাবতি | ধাবসি | ধাবামি |
| দ্বিবচন | ধাবতঃ | ধাবথঃ | ধাবাবঃ |
| বহুবচন | ধাবন্তি | ধাবথ | ধাবামঃ |

#### আত্মনেপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | ধাবতে | ধাবসে | ধাবে |
| দ্বিবচন | ধাবেতে | ধাবেথে | ধাবাবহে |
| বহুবচন | ধাবন্তে | ধাবধ্বে | ধাবামহে |

১৬। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে ভ্বাদিগণীয় ধাতুর অন্ত্যস্বরের গুণ হয়।

## জি—to conquer, to defeat—পরস্মৈপদী

### লট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | জয়তি | জয়সি | জয়ামি |
| দ্বিবচন | জয়তঃ | জয়থঃ | জয়াবঃ |
| বহুবচন | জয়ন্তি | জয়থ | জয়ামঃ |

১৭। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে ভ্বাদিগণীয় ধাতুর উপধা লঘুস্বরের গুণ হয়।

## শুচ্—to mourn, to lament—পরস্মৈপদী

### লট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শোচতি | শোচসি | শোচামি |
| দ্বিবচন | শোচতঃ | শোচথঃ | শোচাবঃ |
| বহুবচন | শোচন্তি | শোচথ | শোচামঃ |

## ভূ—to be, to exist—পরস্মৈপদী

( See Part I )

## স্মৃ—to remember—পরস্মৈপদী

### লট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্মরতি | স্মরসি | স্মরামি |
| দ্বিবচন | স্মরতঃ | স্মরথঃ | স্মরাবঃ |
| বহুবচন | স্মরন্তি | স্মরথ | স্মরামঃ |

## বৃৎ—to exist, to stay—আত্মনেপদী

### লট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | বর্ত্ততে | বর্ত্তসে | বর্ত্তে |
| দ্বিবচন | বর্ত্তেতে | বর্ত্তেথে | বর্ত্তাবহে |
| বহুবচন | বর্ত্তন্তে | বর্ত্তধ্বে | বর্ত্তামহে |

## দন্‌শ্‌ ধাতু

১৮। লট্‌ প্রভৃতি চারি বিভক্তিতে দন্‌শ্‌, সন্‌জ্‌, স্বন্‌জ্‌ ধাতুর 'ন্‌' এর লোপ হয়।

### দন্‌শ্‌—to bite—পরস্মৈপদী

লট্‌

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দশতি | দশসি | দশামি |
| দ্বিবচন | দশতঃ | দশথঃ | দশাবঃ |
| বহুবচন | দশন্তি | দশথ | দশামঃ |

## গম্‌, দৃশ্‌, ক্রম্‌, সদ্‌ ধাতু

১৯। লট্‌ প্রভৃতি চারি বিভক্তিতে গম্‌ ধাতু স্থানে গচ্ছ্‌, দৃশ্‌ ধাতু স্থানে পশ্য্‌, ক্রম্‌ ধাতুস্থানে ক্রাম্‌, সদ্‌ ধাতুস্থানে সীদ্‌ হয়।

### গম্‌—to go—পরস্মৈপদী

*(See part I)*

### ক্রম্‌—to walk—পরস্মৈপদী

লট্‌

| | | | |
|---|---|---|---|
| একবচন | ক্রামতি | ক্রামসি | ক্রামামি |
| দ্বিবচন | ক্রামতঃ | ক্রামথঃ | ক্রামাবঃ |
| বহুবচন | ক্রামন্তি | ক্রামথ | ক্রামামঃ |

## দৃশ্—to see—পরস্মৈপদী

(See part I)

## সদ্—to be sad, to go—পরস্মৈপদী

### লট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সীদতি | সীদসি | সীদামি |
| দ্বিবচন | সীদতঃ | সীদথঃ | সীদাবঃ |
| বহুবচন | সীদন্তি | সীদথ | সীদামঃ |

## স্থা, দা, পা, ঘ্রা ধাতু

২০। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে স্থা ধাতু স্থানে তিষ্ঠ্, দা ধাতু স্থানে যচ্ছ্, পা ধাতু স্থানে পিব্ এবং ঘ্রা ধাতু স্থানে জিঘ্র্ হয়।

## স্থা—to stay—পরস্মৈপদী

(See part I)

## দা—to give—পরস্মৈপদী

### লট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | যচ্ছতি | যচ্ছসি | যচ্ছামি |
| দ্বিবচন | যচ্ছতঃ | যচ্ছথঃ | যচ্ছাবঃ |
| বহুবচন | যচ্ছন্তি | যচ্ছথ | যচ্ছামঃ |

## পা—to drink—পরস্মৈপদী

( See part I )

## ঘ্রা—to smell—পরস্মৈপদী

লট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জিঘ্রতি | জিঘ্রসি | জিঘ্রামি |
| দ্বিবচন | জিঘ্রতঃ | জিঘ্রথঃ | জিঘ্রাবঃ |
| বহুবচন | জিঘ্রন্তি | জিঘ্রথ | জিঘ্রামঃ |

## অন্যান্য প্রচলিত ভ্বাদিগণীয় ধাতু

পরস্মৈপদী

| ধাতু | অর্থ | লট্ | লোট্ | লঙ্ | বিধিলিঙ্ |
|---|---|---|---|---|---|
| অর্চ্ | to worship | অর্চতি | অর্চতু | আর্চৎ | অর্চেৎ |
| অর্জ্ | to earn | অর্জতি | অর্জতু | আর্জৎ | অর্জেৎ |
| অর্হ্ | to worship<br>to deserve | অর্হতি | অর্হতু | আর্হৎ | অর্হেৎ |
| কূজ্ | to chirp<br>to warble | কূজতি | কূজতু | অকূজৎ | কূজেৎ |
| কৃষ্ | to plough<br>to draw | কর্ষতি | কর্ষতু | অকর্ষৎ | কর্ষেৎ |
| ক্রন্দ্ | to cry | ক্রন্দতি | ক্রন্দতু | অক্রন্দৎ | ক্রন্দেৎ |
| ক্রীড়্ | to play | ক্রীড়তি | ক্রীড়তু | অক্রীড়ৎ | ক্রীড়েৎ |
| খাদ্ | to eat | খাদতি | খাদতু | অখাদৎ | খাদেৎ |

| ধাতু | অর্থ | লট্ | লোট্ | লঙ্ | বিধিলিঙ্ |
|---|---|---|---|---|---|
| গর্জ্ | to roar | গর্জতি | গর্জতু | অগর্জৎ | গর্জেৎ |
| গৈ | to sing | গায়তি | গায়তু | অগায়ৎ | গায়েৎ |
| চর্ | to walk | চরতি | চরতু | অচরৎ | চরেৎ |
| চল্ | to walk | চলতি | চলতু | অচলৎ | চলেৎ |
| জপ্ | to mutter | জপতি | জপতু | অজপৎ | জপেৎ |
| জীব্ | to live | জীবতি | জীবতু | অজীবৎ | জীবেৎ |
| জ্বল্ | to burn | জ্বলতি | জ্বলতু | অজ্বলৎ | জ্বলেৎ |
| তৄ | to cross | তরতি | তরতু | অতরৎ | তরেৎ |
| ত্যজ্ | to give up | ত্যজতি | ত্যজতু | অত্যজৎ | ত্যজেৎ |
| দহ্ | to burn | দহতি | দহতু | অদহৎ | দহেৎ |
| ধ্যৈ | to think | ধ্যায়তি | ধ্যায়তু | অধ্যায়ৎ | ধ্যায়েৎ |
| নম্ | to salute | নমতি | নমতু | অনমৎ | নমেৎ |
| নিন্দ্ | to blame | নিন্দতি | নিন্দতু | অনিন্দৎ | নিন্দেৎ |
| ভ্রম্ | to walk<br>to roam | ভ্রমতি | ভ্রমতু | অভ্রমৎ | ভ্রমেৎ |
| রক্ষ্ | to save | রক্ষতি | রক্ষতু | অরক্ষৎ | রক্ষেৎ |
| বস্ | to live | বসতি | বসতু | অবসৎ | বসেৎ |
| বৃষ্ | to shower | বর্ষতি | বর্ষতু | অবর্ষৎ | বর্ষেৎ |

## আত্মনেপদী

| ধাতু | অর্থ | লট্ | লোট্ | লঙ্ | বিধিলিঙ্ |
|---|---|---|---|---|---|
| ঈক্ষ্ | to see | ঈক্ষতে | ঈক্ষতাম্ | ঐক্ষত | ঈক্ষেত |
| কম্প্ | to tremble | কম্পতে | কম্পতাম্ | অকম্পত | কম্পেত |

| ধাতু | অর্থ | লট্ | লোট্ | লঙ্ | বিধিলিঙ্ |
| --- | --- | --- | --- | --- | --- |
| ক্ষম্ | to pardon | ক্ষমতে | ক্ষমতাম্ | অক্ষমত | ক্ষমেত |
| চেষ্ট্ | to strive | চেষ্টতে | চেষ্টতাম্ | অচেষ্টত | চেষ্টেত |
| ত্রৈ | to save | ত্রায়তে | ত্রায়তাম্ | অত্রায়ত | ত্রায়েত |
| দয়্ | to pity | দয়তে | দয়তাম্ | অদয়ত | দয়েত |
| ভাষ্ | to speak | ভাষতে | ভাষতাম্ | অভাষত | ভাষেত |
| মুদ্ | to be glad | মোদতে | মোদতাম্ | অমোদত | মোদেত |
| যত্ | to attempt | যততে | যততাম্ | অযতত | যতেত |
| রভ্ | to begin | রভতে | রভতাম্ | অরভত | রভেত |
| রম্ | to play / to rejoice | রমতে | রমতাম্ | অরমত | রমেত |
| রুচ্ | to like | রোচতে | রোচতাম্ | অরোচত | রোচেত |
| লভ্ | to get | লভতে | লভতাম্ | অলভত | লভেত |
| বৃধ্ | to grow | বর্দ্ধতে | বর্দ্ধতাম্ | অবর্দ্ধত | বর্দ্ধেত |
| বেপ্ | to tremble | বেপতে | বেপতাম্ | অবেপত | বেপেত |
| শুভ্ | to shine | শোভতে | শোভতাম্ | অশোভত | শোভেত |
| সহ্ | to bear | সহতে | সহতাম্ | অসহত | সহেত |

উভয়পদী

| | | | | | |
| --- | --- | --- | --- | --- | --- |
| খন্ | to dig | খনতি | খনতু | অখনৎ | খনেৎ |
| | | খনতে | খনতাম্ | অখনত | খনেত |
| ধৃ | to hold | ধরতি | ধরতু | অধরৎ | ধরেৎ |
| | | ধরতে | ধরতাম্ | অধরত | ধরেত |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| নী | to carry | নয়তি | নয়তু | অনয়ৎ | নয়েৎ |
| | | নয়তে | নয়তাম্ | অনয়ত | নয়েত |
| পচ্ | to cook | পচতি | পচতু | অপচৎ | পচেৎ |
| | | পচতে | পচতাম্ | অপচত | পচেত |
| যজ্ | to perform | যজতি | যজতু | অযজৎ | যজেৎ |
| | to sacrifice | যজতে | যজতাম্ | অযজত | যজেত |
| যাচ্ | to beg | যাচতি | যাচতু | অযাচৎ | যাচেৎ |
| | to ask for | যাচতে | যাচতাম্ | অযাচত | যাচেত |
| রাজ্ | to shine | রাজতি | রাজতু | অরাজৎ | রাজেৎ |
| | | রাজতে | রাজতাম্ | অরাজত | রাজেত |
| বপ্ | to sow | বপতি | বপতু | অবপৎ | বপেৎ |
| | | বপতে | বপতাম্ | অবপত | বপেত |
| বহ্ | to carry | বহতি | বহতু | অবহৎ | বহেৎ |
| | | বহতে | বহতাম্ | অবহত | বহেত |
| হৃ | to carry | হরতি | হরতু | অহরৎ | হরেৎ |
| | to take away | হরতে | হরতাম্ | অহরত | হরেত |
| হ্বে | to call | হ্বয়তি | হ্বয়তু | অহ্বয়ৎ | হ্বয়েৎ |
| | | হ্বয়তে | হ্বয়তাম্ | অহ্বয়ত | হ্বয়েত |

**Examples**

1. রাজা শত্রুদিগকে পরাজিত করেন—রাজা শত্রূন্ পরাজয়তে।
2. প্রাতঃকালে ভগবান্‌কে স্মরণ করিবে—প্রাতরীশ্বরং স্মরেৎ।

3. সাপগুলি আঘাত পাইলে দংশন করিতে পারে—আহতাঃ সন্তঃ সর্পা দশেয়ুঃ।

4. অখিল জগজ্জননি! প্রসন্না হউন—প্রসীদমাতর্জগতোঽখিলস্য।

5. What should then happen—ততঃ কিং ভবেৎ?

6. One should not mourn for the last—গতং ন শোচেৎ।

7. Where are you—কুত্র ত্বং বর্ত্তসে?

8. Ravana stole away Sita—রাবণঃ সীতামহরৎ।

9. Give me ten pieces of gold—প্রযচ্ছ মে দশসুবর্ণম্।

10. My heart trembles—বেপতে মে হৃদয়ম্।

### Exercise

1. Translate into Bengali and English :—

সেবেত পিতরৌ সদা। মধুরং বদতি শিশুঃ। বিপদি গুরুং স্মর। বশে তিষ্ঠেদ্‌গুরোঃ সদা। ন গচ্ছেৎ দুর্জ্জনৈঃ সার্দ্ধম্। চিরং জীবতু নঃ সম্রাট্। বন্দেত পিতরৌ সুতঃ। সজ্জনানাং বাক্যং ন চলতি। ভানুঃ পূর্ব্বস্যাম্ উদয়তে। আত্মানং সততং রক্ষেৎ। ত্রায়স্ব মাং বিপদঃ। কাননে মৃগা বিচরন্তি।

2. Translate into Sanskrit :—

(*a*) কৈকেয়ী দশরথের সেবা করিয়াছিলেন। লোভকে জয় কর। রাজার জয় হউক। তিনি সর্ব্বদা মাতাকে স্মরণ করিতেন। লোভ হইতে পাপ হয়। তাহারা এখানে আছেন। পাগলা কুকুরটী তাহাকে কামড়াইতে পারে। তাহারা বিপদে অবসন্ন হন নাই।

(*b*) The dog ran after a deer. Do not speak ill

of any body. Think of God in times of danger. Go home and see your brother. You should not come now. The dog has bitten you. The boy gave a piece of cloth to a beggar. Never tell a lie. The servant takes the cow *to the village.* I *wish for a horse.*

---

## দিবাদি

২১। লট্, লোট্, লঙ্ ও বিধিলিঙ্ এই চারি বিভক্তিতে দিবাদি-গণীয় ধাতুর উত্তর য আগম হয়।

### নৃত্—to dance—পরস্মৈপদী

#### লট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | নৃত্যতি | নৃত্যসি | নৃত্যামি |
| দ্বিবচন | নৃত্যতঃ | নৃত্যথঃ | নৃত্যাবঃ |
| বহুবচন | নৃত্যন্তি | নৃত্যথ | নৃত্যামঃ |

#### লোট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | নৃত্যতু | নৃত্য | নৃত্যানি |
| দ্বিবচন | নৃত্যতাম্ | নৃত্যতম্ | নৃত্যাব |
| বহুবচন | নৃত্যন্তু | নৃত্যত | নৃত্যাম |

লঙ্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অনৃত্যৎ | অনৃত্যঃ | অনৃত্যম্ |
| দ্বিবচন | অনৃত্যতাম্ | অনৃত্যতম্ | অনৃত্যাব |
| বহুবচন | অনৃত্যন্ | অনৃত্যত | অনৃত্যাম |

বিধিলিঙ্

| | | | |
|---|---|---|---|
| একবচন | নৃত্যেৎ | নৃত্যেঃ | নৃত্যেয়ম্ |
| দ্বিবচন | নৃত্যেতাম্ | নৃত্যেতম্ | নৃত্যেব |
| বহুবচন | নৃত্যেয়ুঃ | নৃত্যেত | নৃত্যেম |

বিদ্—to exist—আত্মনেপদী

লট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | বিদ্যতে | বিদ্যসে | বিদ্যে |
| দ্বিবচন | বিদ্যেতে | বিদ্যেথে | বিদ্যাবহে |
| বহুবচন | বিদ্যন্তে | বিদ্যধ্বে | বিদ্যামহে |

লোট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | বিদ্যতাম্ | বিদ্যস্ব | বিদ্যৈ |
| দ্বিবচন | বিদ্যেতাম্ | বিদ্যেথাম্ | বিদ্যাবহৈ |
| বহুবচন | বিদ্যন্তাম্ | বিদ্যধ্বম্ | বিদ্যামহৈ |

লঙ্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অবিদ্যত | অবিদ্যথাঃ | অবিদ্যে |
| দ্বিবচন | অবিদ্যেতাম্ | অবিদ্যেথাম্ | অবিদ্যাবহি |
| বহুবচন | অবিদ্যন্ত | অবিদ্যধ্বম্ | অবিদ্যামহি |

বিধিলিঙ্

| | | | |
|---|---|---|---|
| একবচন | বিদ্যেত | বিদ্যেথাঃ | বিদ্যেয় |
| দ্বিবচন | বিদ্যেয়াতাম্ | বিদ্যেয়াথাম্ | বিদ্যেবহি |
| বহুবচন | বিদ্যেরন্ | বিদ্যেধ্বম্ | বিদ্যেমহি |

## দিব্ ধাতু

২২। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে 'দিব্' ধাতুস্থানে দীব্ হয়।

দিব্—to play—পরস্মৈপদী

লট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | দীব্যতি | দীব্যসি | দীব্যামি |
| দ্বিবচন | দীব্যতঃ | দীব্যথঃ | দীব্যাবঃ |
| বহুবচন | দীব্যন্তি | দীব্যথ | দীব্যামঃ |

## জন্ ও ব্যধ্ ধাতু

২৩। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে 'জন্' ধাতুস্থানে জা এবং 'ব্যধ' ধাতুস্থানে বিধ্ হয়।

জন্—to be born—আত্মনেপদী

লট্

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথম পুরুষ | জায়তে | জায়েতে | জায়ন্তে |

### ব্যধ্—to pierce—পরস্মৈপদী

লট্

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথম পুরুষ | বিধ্যতি | বিধ্যতঃ | বিধ্যন্তি |

## দীর্ঘ ৠকারান্ত ধাতু

২৪। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে, দীর্ঘ ৠকারান্ত ধাতুর ৠকার স্থানে ঈর্ হয়।

### জৄ—to grow old—পরস্মৈপদী

লট্

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথম পুরুষ | জীর্য্যতি | জীর্য্যতঃ | জীর্য্যন্তি |

## শমাদি ধাতু

২৫। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে শম্, শ্রম্, ভ্রম্, তম্, দম্, ক্ষম্, ক্লম্, মদ্ ধাতুর 'অকার' স্থানে আকার হয়।

### শম্—to be calm—পরস্মৈপদী

লট্

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথম পুরুষ | শাম্যতি | শাম্যতঃ | শাম্যন্তি |

## ওকারান্ত ধাতু

২৬। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে ওকারান্ত ধাতুর ওকারের লোপ হয়।

### সো—to kill, to destroy—পরস্মৈপদী

লট্

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথম পুরুষ | স্যতি | স্যতঃ | স্যন্তি |

### *অন্যান্য প্রচলিত দিবাদিগণীয় ধাতু*

পরস্মৈপদী

| ধাতু | অর্থ | লট্ | লোট্ | লঙ্ | বিধিলিঙ্ |
|---|---|---|---|---|---|
| কুপ্ | to be angry | কুপ্যতি | কুপ্যতু | অকুপ্যৎ | কুপ্যেৎ |
| ক্রুধ্ | to be angry | ক্রুধ্যতি | ক্রুধ্যতু | অক্রুধ্যৎ | ক্রুধ্যেৎ |
| ক্ষিপ্ | to throw | ক্ষিপ্যতি | ক্ষিপ্যতু | অক্ষিপ্যৎ | ক্ষিপ্যেৎ |
| তুষ্ | to be pleased | তুষ্যতি | তুষ্যতু | অতুষ্যৎ | তুষ্যেৎ |
| তৃপ্ | *to be satisfied* | তৃপ্যতি | তৃপ্যতু | অতৃপ্যৎ | তৃপ্যেৎ |
| দ্রুহ্ | to bear / to patred | দ্রুহ্যতি | দ্রুহ্যতু | অদ্রুহ্যৎ | দ্রুহ্যেৎ |
| নশ্ | to be lost / to perish | নশ্যতি | নশ্যতু | অনশ্যৎ | নশ্যেৎ |
| ভ্রম্ | to walk / to roam | ভ্রাম্যতি | ভ্রাম্যতু | অভ্রাম্যৎ | ভ্রাম্যেৎ |

| ধাতু | অর্থ | লট্ | লোট্ | লঙ্ | বিধিলিঙ্ |
|---|---|---|---|---|---|
| শুধ্ | to be pure | শুধ্যতি | শুধ্যতু | অশুধ্যৎ | শুধ্যেৎ |
| শ্রম্ | to take pain | শ্রাম্যতি | শ্রাম্যতু | অশ্রাম্যৎ | শ্রাম্যেৎ |
| স্নিহ্ | to love | স্নিহ্যতি | স্নিহ্যতু | অস্নিহ্যৎ | স্নিহ্যেৎ |

## আত্মনেপদী

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ডী | to fly | ডীয়তে | ডীয়তাম্ | অডীয়ত | ডীয়েত |
| দীপ্ | to shine / to burn | দীপ্যতে | দীপ্যতাম্ | অদীপ্যত | দীপ্যেত |
| বুধ্ | to know / to understand | বুধ্যতে | বুধ্যতাম্ | অবুধ্যত | বুধ্যেত |
| মন্ | to know / to think | মন্যতে | মন্যতাম্ | অমন্যত | মন্যেত |
| যুধ্ | to fight | যুধ্যতে | যুধ্যতাম্ | অযুধ্যত | যুধ্যেত |

## উভয়পদী

| | | | | | |
|---|---|---|---|---|---|
| শক্ | to be able | শক্যতি | শক্যতু | অশক্যৎ | শক্যেৎ |
| | | শক্যতে | শক্যতাম্ | অশক্যত | শক্যেত |

### Examples

1. বর্ষাকালে ময়ূর নৃত্য করে—বর্ষাসু ময়ূরা নৃত্যন্তি।

2. শরৎকালে আকাশে মেঘ থাকে না—শরদি নভসি মেঘো ন বিদ্যতে।

3. কৌরবগণ পাশা খেলিয়াছিলেন—কৌরবা অক্ষান্ অদীব্যন্।

4. বালিকাটী বস্ত্র সেলাই করিয়াছিল—বালিকা বস্ত্রমসীব্যৎ।

5. তোমার কথায় আমার হৃদয় বিদীর্ণ হইতেছে—বচসা তে হৃদয়ং—মে বিদীর্য্যতে।

6. Two sons were born to him—তস্য দ্বৌ পুত্রৌ অজায়েতাম্।

7. Passions are not pacified by enjoyment—কামঃ উপভোগেন ন শাম্যতি।

8. Things can be had *only* by *diligence*—উদ্যমেন হি সিধ্যন্তি কার্য্যানি।

9. What do you think—কিং ত্বং মন্যসে ?

10. He loved me—স ময়ি অস্নিহ্যৎ।

### Exercise

1. Translate into Bengali and English :—

বালা নৃত্যতি হর্ষেণ। তস্য চত্বারঃ পুত্রা অবিদ্যন্ত। মম মাতা মধ্যাহ্নে বস্ত্রাণি সীব্যতি। গোময়াৎ বৃশ্চিকো জায়তে। শরঃ শৃগালস্য হৃদয়মবিধ্যৎ। ন স ক্ষাম্যতি মে অপরাধম্। পক্ষিণঃ নভসি উড্ডীয়ন্তে। দুঃখাৎ দুঃখমুৎপদ্যতে। কো ন তৃপ্যতি বিত্তেন। ধর্ম্মাৎ সুখং সম্পদ্যতে।

2. Translate into Sanskrit : –

(*a*) বালিকাটী কাঁথা সেলাই করুক ( সীব্যতু )। এখন তোমরা খেলা করিতে পার। ক্রোধ দমন করিবে। লোভ হইতে পাপ হয়। বৃদ্ধের শরীর জীর্ণ হয়। বিভীষণ রাবণের শত্রুতা করিয়াছিলেন। দড়িটী ছিঁড়িয়া গেল ( অদীর্য্যত )। আমি রামকে ভালবাসিতাম ( অস্নিহ্যম্ )।

(*b*) The shoemaker ( চর্ম্মকারঃ ) sewed ( অসীব্যৎ ) a shoe ( উপানহ্ ). The dancer should dance now. Do not

play at dice. The arrow pierced ( অবিধ্যৎ ) his heart. My heart broke ( অদীর্য্যৎ ) at his words. The mother loves her children. The master became angry with his servant.

## চুরাদি

২৭। চুরাদিগণীয় ধাতুর উত্তর স্বার্থে ণিচ্ হয়; ণিচের ই থাকে। ণিচ্ হইলে ধাতুর অন্ত্যস্বরের এবং উপধা অকারের বৃদ্ধি হয় এবং উপধা লঘুস্বরের গুণ হয়। লট্, লোট্, লঙ্, বিধিলিঙ্ এই চারি বিভক্তিতে চুরাদিগণীয় ধাতুর রূপ ভ্বাদিগণীয় ধাতুর ন্যায়।

### চুর্—to steal পরস্মৈপদী

প্রথম পুরুষ

| | লট্ | লোট্ | লঙ্ | বিধিলিঙ্ |
|---|---|---|---|---|
| একবচন | চোরয়তি | চোরয়তু | অচোরয়ৎ | চোরয়েৎ |

### অকারান্ত ধাতু

২৮। ণিচ্ হইলে ধাতুর অন্তে স্থিত অকারের লোপ হয়। লোপের পর আর গুণ বা বৃদ্ধি হয় না। যথা—রচ্ ধাতু—লট্—রচয়তি; লোট্—রচয়তু ইত্যাদি।

### অন্যান্য প্রচলিত চুরাদিগণীয় ধাতু

| ধাতু | অর্থ | লট্ | লোট্ | লঙ্ | বিধিলিঙ্ |
|---|---|---|---|---|---|
| ক্ষল্ | to wash (প) | ক্ষালয়তি | ক্ষালয়তু | অক্ষালয়ৎ | ক্ষালয়েৎ |
| সান্ত্ব্ | to solace (প) | সান্ত্বয়তি | সান্ত্বয়তু | অসান্ত্বয়ৎ | সান্ত্বয়েৎ |
| স্পৃহ্ | to desire (প) | স্পৃহয়তি | স্পৃহয়তু | অস্পৃহয়ৎ | স্পৃহয়েৎ |

| | | | | |
|---|---|---|---|---|
| অর্থ্ to beg (আ) | অর্থয়তে | অর্থয়তাম্ | আর্থয়ত | অর্থয়েত |
| অর্চ্ to worship (উ) | অর্চয়তি | অর্চয়তু | আর্চয়ৎ | অর্চয়েৎ |
| | অর্চয়তে | অর্চয়তাম্ | আর্চয়ত | অর্চয়েত |
| কথ্ to tell (উ) | কথয়তি | কথয়তু | অকথয়ৎ | কথয়েৎ |
| | কথয়তে | কথয়তাম্ | অকথয়ত | কথয়েত |
| গণ্ to count (উ) | গণয়তি | গণয়তু | অগণয়ৎ | গণয়েৎ |
| | গণয়তে | গণয়তাম্ | অগণয়ত | গণয়েত |
| চিন্ত্ to think (উ) | চিন্তয়তি | চিন্তয়তু | অচিন্তয়ৎ | চিন্তয়েৎ |
| | চিন্তয়তে | চিন্তয়তাম্ | অচিন্তয়ত | চিন্তয়েত |
| তড়্ to beat (উ) | তাড়য়তি | তাড়য়তু | অতাড়য়ৎ | তাড়য়েৎ |
| | তাড়য়তে | তাড়য়তাম্ | অতাড়য়ত | তাড়য়েত |
| পাল্ to protect (উ) | পালয়তি | পালয়তু | অপালয়ৎ | পালয়েৎ |
| | পালয়তে | পালয়তাম্ | অপালয়ত | পালয়েত |
| পীড়্ to oppress (উ) | পীড়য়তি | পীড়য়তু | অপীড়য়ৎ | পীড়য়েৎ |
| | পীড়য়তে | পীড়য়তাম্ | অপীড়য়ত | পীড়য়েত |
| পূজ্ to worship (উ) | পূজয়তি | পূজয়তু | অপূজয়ৎ | পূজয়েৎ |
| | পূজয়তে | পূজয়তাম্ | অপূজয়ত | পূজয়েৎ |
| ভক্ষ্ to eat (উ) | ভক্ষয়তি | ভক্ষয়তু, | অভক্ষয়ৎ | ভক্ষয়েৎ |
| | ভক্ষয়তে | ভক্ষয়তাম্ | অভক্ষয়ত | ভক্ষয়েত |

**Examples**

1. প্রাজ্ঞ ব্যক্তি উপায় চিন্তা করেন—উপায়ং চিন্তয়েৎ প্রাজ্ঞঃ।

2. শত্রুগণও তোমার শক্তি বর্ণনা করেন—রিপবোঽপি তে পৌরুষং বর্ণয়ন্তি।

3. তাহারা কি বলিলেন—তে কিম্ অকথয়ন্।

4. A Brahmin should worship Siva - ব্রাহ্মণঃ শিব-মর্চ্চয়েৎ।

5. A supplicant asks for wealth—অর্থী ধনং প্রার্থয়তে।

6. The king should protect his people—রাজা প্রজাঃ পালয়েয়ুঃ।

### Exercise

1. Translate into Bengali and English :—

রাজা মন্ত্রিভির্মন্ত্রয়েত। চোরয়তি ধনং চৌরঃ। অহং হরিমর্চ্চয়েয়ম্। প্রভুঃ ভৃত্যম্ অতাড়য়ৎ। মাতা শিশুং লালয়তি। যৌবনে ধনমর্জ্জয়েৎ। মদীয়ং বলমবলোকয়তু স্বামি। যৎ জীর্য্যেৎ তদেব ভক্ষয়েৎ। প্রক্ষালয় মুখং তব।

2. Translate into Sanskrit :—

(a) রাজা আমাদিগকে পালন করেন। কেন আমাকে ভর্ৎসনা করিতেছেন? রাম ছবি খানি সুন্দর করিয়া আঁকিয়াছে। মাতা-পিতাকে সম্মান করা উচিত। ভিক্ষুকেরা অন্ন প্রার্থনা করে। পাঁচ বৎসর লালন করিবে, পরে দশ বৎসর তাড়না করিবে। প্রত্যহ নারায়ণকে পূজা করিবে।

(b) He narrated the story of Ramayana. We should wash our mouth twice daily. Paint the idol with colours. The king adorned the meeting with his presence. What we should tell him? The girl wishes for flowers.

## দ্বিতীয় ভাগের সাধারণ নিয়ম।

২৯। উ, নু এই দুই আগমের পরবর্তী হি বিভক্তির লোপ হয়। যথা—কুরু+হি = কুরু, শৃণু+হি = শৃণু। নু অন্য বর্ণের সহিত মিলিত থাকিলে হি বিভক্তির লোপ হয় না। যথা আপ্নু+হি = আপ্নুহি।

৩০। অকার ভিন্ন অন্যবর্ণের পরবর্ত্তী অন্ত, অন্তাম, অন্তে এই তিন বিভক্তির ন্-কারের লোপ হয়। ঈশ্+অন্তে = ঈশতে, ঈশ্+অন্তাম্ = ঈশতাম্, ঈশ্+অন্ত = ঐশত। ধাতু দ্বিত্ব হইলে অন্তি ও অন্তু বিভক্তির ন্-কারের লোপ হয়। যথা—জুহ+অন্তি = জুহ্বতি, জুহ+অন্তু = জুহ্বতু।

## স্বাদি

৩১। লট্, লোট্, লঙ্, ও বিধিলিঙ্ এই চারি বিভক্তিতে স্বাদিগণীয় ধাতুর উত্তর নু আগম হয়।

৩২। তি, সি, মি, তু, আনি, আব, আম, ঐ, আবহৈ, আমহৈ, দ্, স্, অম্ (১) এই কয় বিভক্তি পরে থাকিলে নু স্থানে নো হয়।

### সু—to bathe, to sprinkle—উভয়পদী

লট্

পরস্মৈপদ

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সুনোতি | সুনোষি | সুনোমি |
| দ্বিবচন | সুনুতঃ | সুনুথঃ | সুনুবঃ, সুন্বঃ |
| বহুবচন | সুন্বন্তি | সুনুথ | সুনমঃ, সুন্মঃ |

(১) এই ১৩টি বিভক্তিকে গুণী বিভক্তি বলে। অবশিষ্ট বিভক্তি অগুণ বিভক্তি।

